তততস্তস্মিন্মহাবাহো ! প্রাদুর্ভূতে মহাত্মনি।
ভাস্করপ্রতিমং দিব্যং নাভ্যাং পদ্মমজায়ত ॥১২॥
স তত্র ভগবান্ দেবঃ পুষ্করে ভ্রাজয়ন্ দিশঃ।
ব্রহ্মা সমভবত্তাত ! সর্ব্বভূতপিতামহঃ ॥১৩॥
তস্মিন্নপি মহাবাহো ! প্রাদুর্ভূতে মহাত্মনি।
তমসা পূর্বজো জজ্ঞে মধুর্নাম মহাসুরঃ ॥১৪॥
তমুগ্রমুগ্রকর্ম্মাণমুগ্রং কর্ম্ম সমাস্থিতম্।
ব্রহ্মণোঽপচিতিং কুর্বন্ জঘান পুরুষোত্তমঃ ॥১৫॥

---

## ভারতকৌমুদী

তত ইতি। তস্মিন্ সঙ্কর্ষণে। নাভ্যাং জলশায়িনো নারায়ণস্য ॥১২॥

স ইতি। পুষ্করে পদ্মে। সর্ব্বভূতপিতামহঃ, পিতুরপি জনকত্বাৎ ॥১৩॥

তস্মিন্নিতি। তস্মিন্ ব্রহ্মণি। তমসা তমোগুণেন ॥১৪॥

তমিতি। সমাস্থিতম্ আশ্রিতম্। অপচিতিং নিষ্কৃতিম্, "ভবেদপচিতিঃ পূজা-ব্যয়-নিষ্কৃতি-হানিষু" ইতি মেদিনী ॥১৫॥

## ভারতভাবদীপঃ

॥১১॥ নাভ্যাং পদ্মমিতি স্বপ্নবদ্বহিরিব ভাসমানমপ্যন্তরেব ব্রহ্মাণ্ডমস্তি মানসত্বাত্তস্যেতি দর্শিতম্। "নাভ্যামুপরি তিষ্ঠতি বিশ্বস্যায়তনং মহ''দিতি শ্রুতেঃ ॥১২॥ পুষ্করে নাভিকমলে। "অথ যদিদমস্মিন্ ব্রহ্মপুরে দহরপুণ্ডরীকেবেশ্মে''ত্যাদি শ্রুতেরান্তরমেব পুষ্করমিহ প্রতিপত্তব্যম্, ন বাহ্যম্। ব্রহ্মপুরে ব্রহ্মোপলব্ধিস্থানে শরীরে, দহরম্ সূক্ষ্মম্, স সমনস্কোঽহঙ্কারঃ পুষ্করে স্থিত্বা ব্রহ্মা সর্ব্বভূতস্রষ্টা সমভবদিতি সম্বন্ধঃ। হৃদয়পুণ্ডরীকাদৌ মন এব সর্ব্বেশ্বর ইত্যসকৃদাবেদিতম্ ॥১৩॥ তস্মিন্নিতি। এবং হৃৎপুণ্ডরীকে ব্রহ্মণ আবির্ভাবে সতি তমোগুণকার্য্যভূতো মধুর্নাম লয়াপরনামা যোগবিঘ্নদৈনন্দিনলয়াভ্যাসাৎ পূর্বজোঽনাদির্ব্রহ্মগ্রাসায় আবির্ভবতি ১৪॥ তমিতি। অপচিতিমুন্নতিম্।

---

আমরা শুনিয়াছি যে, তিনি মনের সহিত সেই অহঙ্কারকে সর্ব্বভূতের আশ্রয় করিয়াছিলেন; সুতরাং মনের সহিত সেই অহঙ্কার সমস্ত ভূতকে ধারণ করিতেছে এবং ভূত, ভবিষ্যৎ ও বর্ত্তমানকে সম্পাদন করিতেছে ॥১১॥

মহাবাহু ও মহাত্মা সেই অহঙ্কার প্রাদুর্ভূত হইলে, তাহার পর নারায়ণের নাভিদেশে সূর্য্যের ন্যায় উজ্জ্বল ও অলৌকিক একটী পদ্ম উৎপন্ন হইল ॥১২॥

বৎস ! মাহাত্ম্যশালী ও সর্ব্বভূতের পিতামহ প্রসিদ্ধ ব্রহ্মা সকল দিক্ আলোকময় করিয়া সেই পদ্মে জন্মগ্রহণ করিলেন ॥১৩॥

মহাবাহু ও মহাত্মা সেই ব্রহ্মাও প্রাদুর্ভূত হইলে, তমোগুণের প্রভাবে মধুনামে একটা মহাসুর সকলের অগ্রে উৎপন্ন হইল ॥১৪॥

তস্য তাত ! বধাৎ সর্বে দেবদানবমানবাঃ।
মধুসূদনমিত্যাহুর্ঋষভং সর্ব্বসাত্বতাম্ ॥১৬॥
ব্রহ্মানুসসৃজে পুত্ত্রান্ মানসান্ দক্ষসপ্তমান্।
মরীচিমত্র্যঙ্গিরসং পুলস্ত্যং পুলহং ক্রতুম্ ॥১৭॥
মরীচিঃ কশ্যপং তাত ! পুত্ত্রমগ্রজমগ্রজঃ।
মানসং জনয়ামাস তৈজসং ব্রহ্মবিত্তমম্ ॥১৮॥

ভারতকৌমুদী

তস্যেতি। সর্ব্বসাত্বতাং তদ্বংশীয়ানাম্, ঋষভং শ্রেষ্ঠম্, এনং কৃষ্ণমেব মধুসূদনমাহুঃ স্ম ॥১৬॥

ব্রহ্মেতি। মানসান্ সঙ্কল্পমাত্রেণাবির্ভূতান্, দক্ষঃ সপ্তমো যেষাং তান্। দক্ষভিন্নানাং ষণ্ণাং নামান্যাহ মরীচিমিতি ॥১৭॥

মরীচিরিতি। মানসং সঙ্কল্পমাত্রেণাবির্ভূতম্, তৈজসং তপস্তেজঃসম্পন্নম্, ব্রহ্মবিত্তমং বেদজ্ঞ-শ্রেষ্ঠম্, পরমাত্মজ্ঞশ্রেষ্ঠং বা ॥১৮॥

ভারতভাবদীপঃ

পুরুষোত্তমশ্চিদাত্মা যোগে উপস্থিতং লয়ং বোধেনৈব শময়েদিত্যর্থঃ। এতচ্চ বিক্ষেপাদেরপ্যুপলক্ষণম্; যদাহুঃ সম্প্রদায়বিদঃ—"লয়ে সম্বোধয়েচ্চিত্তং বিক্ষিপ্তং শময়েৎ পুন"রিত্যাদি ॥১৫॥ তস্যেত্যাদিনা আন্তরসৃষ্টিপ্রপঞ্চো যাবদধ্যায়সমাপ্তি। সাৎ পরমাত্মা তদ্বতাং সাত্বতাং যোগিনামিত্যর্থঃ ॥১৬॥ ব্রহ্মেতি। মানসত্বং যোগিসৃষ্টের্মূঢ়সৃষ্টেশ্চ যদ্যপি তুল্যং তথাপি যোগিনাং জিতমনস্কত্বাৎ সৃষ্টির্ন দুঃখদা মূঢ়ানামতথাত্বাদ্দুঃখদা; জ্ঞানাজ্ঞানকৃতাবেব হি মোক্ষবন্ধাবিতি প্রসিদ্ধম্। অত্র "দ্বয়া হ প্রাজাপত্যা দেবাশ্চাসুরাশ্চ তত্র কানীয়সা এব দেবা জ্যায়সা অসুরাস্ত এষু লোকেষ্বস্পর্দ্ধন্তে"তি শ্রুত্যনুসারেণ শমাদয়ো দেবাঃ শাস্ত্রবলেন নিষ্পাদ্যতয়া যত্নসাধ্যত্বাৎ কনিষ্ঠাঃ। কামাদয়োঽসুরাঃ স্বাভাবিকত্বাজ্জ্যেষ্ঠাঃ। তেষামাত্মানং মোচয়িতুং মোহপাশৈর্ব্বদ্ধঞ্চ মিথঃ স্পর্দ্ধমানানাং যদা

সেই মধুনামক মহাসুরের মূর্ত্তি উগ্র এবং কার্য্যও উগ্র ছিল; আর সে ব্রহ্মাকে বধ করিতে উদ্যত হইয়াছিল। তখন নারায়ণ ব্রহ্মার নিষ্কৃতি করিবার জন্য সেই মধুকে বধ করিয়াছিলেন ॥১৫॥

বৎস ! মধুনামক সেই অসুরকে বধ করায় দেবগণ, দানবগণ ও মানবগণ সাত্বতবংশশ্রেষ্ঠ এই কৃষ্ণকেই 'মধুসূদন' বলিয়া আসিতেছেন ॥১৬॥

ওদিকে ব্রহ্মা কেবল সঙ্কল্পদ্বারা প্রথমে ছয়টী পুত্র উৎপাদন করেন। তাঁহাদের নাম—মরীচি, অত্রি, অঙ্গিরা, পুলস্ত্য, পুলহ ও ক্রতু; আর দক্ষ ছিলেন ইঁহাদের সপ্তম ॥১৭॥

তাহার পর ব্রহ্মার জ্যেষ্ঠপুত্র মরীচি সঙ্কল্পদ্বারা তেজস্বী ও বেদজ্ঞশ্রেষ্ঠ কশ্যপ-নামক জ্যেষ্ঠপুত্র উৎপাদন করিয়াছিলেন ॥১৮॥

অঙ্গুষ্ঠাৎ সসৃজে ব্রহ্মা মরীচেরপি পূর্ব্বজম্ ।
সোঽভবদ্ভরতশ্রেষ্ঠ ! দক্ষো নাম প্রজাপতিঃ ॥১৯॥
তস্য পূর্বমজায়ন্ত দশতিস্রশ্চ ভারত ! ।
প্রজাপতেদুর্হিতরস্তাসাং জ্যেষ্ঠাভবদ্দিতিঃ ॥২০॥
সর্বধর্ম্মবিশেষজ্ঞঃ পুণ্যকীর্ত্তির্মহাযশাঃ ।
মারীচঃ কশ্যপস্তাত ! সর্বাসামভবৎ পতিঃ ॥২১॥
উৎপাদ্য তু মহাভাগস্তাসামবরজা দশ ।
দদৌ ধর্ম্মায় ধর্ম্মজ্ঞো দক্ষ এব প্রজাপতিঃ ॥২২॥
ধর্ম্মস্য বসবঃ পুত্রা রুদ্রাশ্চামিততেজসঃ ।
বিশ্বেদেবাশ্চ সাধ্যাশ্চ মরুত্বন্তশ্চ ভারত ! ॥২৩॥
অপরাশ্চ যবীয়স্যস্তাভ্যোঽন্যাঃ সপ্তবিংশতিঃ ।
সোমস্তাসাং মহাভাগঃ সর্বাসামভবৎ পতিঃ ॥২৪॥

---

ভারতকৌমুদী

অঙ্গুষ্ঠাদিতি । সসৃজে সঙ্কল্পেনৈব জনয়ামাস ॥১৯॥

তস্যেতি । তস্য প্রজাপতের্দক্ষস্য, দুহিতরস্তনয়াঃ ॥২০॥

সর্ব্বেতি । মরীচেরপত্যমিতি মারীচঃ, সর্ব্বাসাং ত্রয়োদশানামেব দক্ষকন্যানাম্ ॥২১॥

উৎপাদ্যেতি । অবরজাঃ পশ্চাজ্জাতাঃ, দশকন্যাঃ ॥২২॥

ধর্ম্মস্যেতি । বসুপ্রভৃতয়ঃ সর্ব্ব এব দেবাঃ ॥২৩॥

অপরা ইতি । তাভ্যো দশভ্যঃ কন্যাভ্যঃ, যবীয়স্যঃ কনিষ্ঠাঃ, অন্যাঃ কন্যাঃ ॥২৪॥

---

ব্রহ্মা সঙ্কল্পমাত্রে নিজের অঙ্গুষ্ঠ হইতে মরীচিরও জ্যেষ্ঠ একটী পুত্র উৎপাদন করেন। ভরতশ্রেষ্ঠ ! সেই পুত্রের নাম হইয়াছিল—'দক্ষপ্রজাপতি' ॥১৯॥

ভরতনন্দন ! প্রথমে সেই দক্ষপ্রজাপতির তেরটী কন্যা জন্মিয়াছিল ; তাঁহাদের মধ্যে জ্যেষ্ঠা ছিলেন দিতি ॥২০॥

বৎস ! সর্ব্বধর্ম্মবিশেষজ্ঞ, পবিত্রকীর্ত্তি ও মহাযশা মরীচিনন্দন কশ্যপ সেই সকল দক্ষকন্যার পতি হইয়াছিলেন ॥২১॥

ক্রমে ধর্ম্মজ্ঞ মহাভাগ দক্ষপ্রজাপতি পূর্ব্বোক্ত কন্যাগণের কনিষ্ঠ আরও দশটী কন্যা উৎপাদন করিয়া তাঁহাদিগকে ধর্ম্মদেবকে দান করিয়াছিলেন ॥২২॥

ভরতনন্দন ! বসুগণ, অমিততেজা রুদ্রগণ, বিশ্বেদেবগণ, সাধ্যগণ ও মরুদ্গণ, সেই ধর্ম্মদেবের পুত্র ॥২৩॥

ইতরাস্তু ব্যজায়ন্ত গন্ধর্ব্বাংস্তুরগান্ দ্বিজান্।
গাশ্চ কিম্পুরুষান্ মৎস্যানুদ্ভিজ্জাংশ্চ বনস্পতীন্ ॥২৫॥
আদিত্যানদিতির্জজ্ঞে দেবশ্রেষ্ঠান্মহাবলান্।
তেষাং বিষ্ণুর্বামনোঽভূদ্‌গোবিন্দশ্চাভবৎ প্রভুঃ ॥২৬॥
তস্য বিক্রমণাচ্চাপি দেবানাং শ্রীর্ব্যবর্দ্ধত।
দানবাশ্চ পরাভূতা দৈতেয়ী চাসুরী প্রজা ॥২৭॥
বিপ্রচিত্তিপ্রধানাংশ্চ দানবানসৃজদ্দনুঃ।
দিতিস্তু সর্ব্বানসুরান্মহাসত্ত্বানজীজনৎ ॥২৮॥
অহোরাত্রঞ্চ কালঞ্চ যথর্ত্তু মধুসূদনঃ।
পূর্বাহ্ণঞ্চাপরাহ্ণঞ্চ সর্ব্বমেবান্বকল্পয়ৎ ॥২৯॥

ভারতকৌমুদী

ইতরা ইতি। ইতরা দিত্যাদিভিন্নাঃ কশ্যপভার্য্যাঃ, ব্যজায়ন্ত জনিতবত্যঃ। দ্বিজান্ পক্ষিণঃ ॥২৫॥

আদিত্যানিতি। জজ্ঞে জনয়ামাস। তেষাং মধ্যে বিষ্ণুরেবাদিত্যাং কশ্যপপুত্রো বামনোঽভূৎ; গোবিন্দশ্চ দেবকীরূপায়ামদিত্যাং বসুদেবরূপিণঃ কশ্যপস্য পুত্রোঽভবৎ ॥২৬॥

তস্যেতি। তস্য বামনস্য গোবিন্দস্য চ। দৈতেয়ী দিতিপুত্ররূপা, আসুরী অসুরমধ্যগণ্যা, প্রজা চ পরাভূতা ॥২৭॥

বিপ্রেতি। বিপ্রচিত্তিঃ প্রধানো যেষাং তান্। মহাসত্ত্বান্ মহাবলান্ ॥২৮॥

তদনন্তর সেই দশটী কন্যার পরে দক্ষপ্রজাপতির আরও সাতাইশটী কন্যা জন্মিয়াছিল। মহাত্মা চন্দ্র তাঁহাদের সকলেরই পতি হইয়াছিলেন ॥২৪॥

দিতি ও অদিতিপ্রভৃতি ভিন্ন অন্য প্রাগুক্ত দক্ষকন্যারা গন্ধর্ব্বগণ, অশ্বগণ, পক্ষিগণ, গোগণ, কিন্নরগণ, মৎস্যগণ ও বৃক্ষপ্রভৃতি উদ্ভিজ্জগণকে উৎপাদন করিয়াছিলেন ॥২৫॥

অদিতি কশ্যপের ঔরসে মহাবল ও দেবশ্রেষ্ঠ আদিত্যগণকে উৎপাদন করিয়াছিলেন; তাঁহাদের মধ্যে বিষ্ণুই বামন হইয়াছিলেন এবং সেই প্রভুই গোবিন্দও হইয়াছেন ॥২৬॥

সেই বামন ও কৃষ্ণের বিক্রমে দেবগণের সম্পদ্ বৃদ্ধি পাইয়াছিল এবং দানবগণও দেববিরোধী দৈত্যগণ পরাভূত হইয়াছিল ॥২৭॥

কশ্যপপত্নী দনু বিপ্রচিত্তিপ্রভৃতি দানবগণকে উৎপাদন করেন এবং দিতি মহাবল অসুর সকলকে উৎপাদন করিয়াছিলেন ॥২৮॥

(২৯) ···সর্ব্বমেবানুকল্পয়ৎ—বঙ্গ।

প্রধ্যায় সোঽসৃজন্মেঘাংস্তথা স্থাবরজঙ্গমান্।
পৃথিবীং সোঽসৃজদ্বিশ্বাং সহিতাং ভূরিতেজসা ॥৩০॥
ততঃ কৃষ্ণো মহাভাগঃ পুনরেব যুধিষ্ঠির !।
ব্রাহ্মণানাং শতং শ্রেষ্ঠং মুখাদেবাসৃজৎ প্রভুঃ ॥৩১॥
বাহুভ্যাং ক্ষত্রিয়শতং বৈশ্যানামূরুতঃ শতম্।
পদ্ভ্যাং শূদ্রশতঞ্চৈব কেশবো ভরতর্ষভ ! ॥৩২॥
স এবং চতুরো বর্ণান্ সমুৎপাদ্য মহাতপাঃ।
অধ্যক্ষং সর্ব্বভূতানাং ধাতারমকরোৎ স্বয়ম্ ॥৩৩॥

## ভারতকৌমুদী

অহোরাত্রমিতি। ঋতূনতিক্রম্যেতি যবন্ত, ঋতূনপ্যন্বকলয়দিত্যর্থঃ ॥২৯॥

প্রেতি। প্রধ্যায় বিচিন্ত্য। ভূরিতেজসা অগ্ন্যাদিনা ॥৩০॥

তত ইতি। শ্রেষ্ঠং বর্ণান্তরেভ্যঃ, "ব্রাহ্মণোঽস্য মুখমাসীদ্ বাহূ রাজন্যঃ কৃতঃ। উরূ যদস্য তদ্বৈশ্যঃ পদ্ভ্যাং শূদ্রোঽজায়ত" ইতি শ্রুতেঃ ॥৩১॥

বাহুভ্যামিতি। এষু শতশব্দো বাহুল্যার্থে। কেশবঃ অসৃজদিত্যনুবৃত্তিঃ ॥৩২॥

স ইতি। অধ্যক্ষমধিপতিম্, ধাতারং ব্রহ্মাণম্ ॥৩৩॥

## ভারতভাবদীপঃ

বিষ্ণ্বাখ্যং সত্ত্বং বর্দ্ধতে তদা দেবানাং জয়োঽসুরাণাং পরাজয়শ্চাত্মবিমোকহেতুর্ভবতীত্যাখ্যায়িকা তাৎপর্য্যম্। পদার্থঃ স্পষ্টঃ ॥১৭॥—২৪॥ ইতবাঃ কশ্যপস্ত্রিয়ঃ, ব্যজায়ন্ত ব্যজনয়ন্ত ॥২৫—২৯॥ প্রধ্যায় আলোচ্য, স মধুসূদনঃ। পৃথিবীমিতি পৃথিবীস্থসর্ব্বভূতোপলক্ষণম্ ॥৩০॥ শতমনন্তম্

ক্রমে মধুসূদন কাল, ঋতু, অহোরাত্র, পূর্ব্বাহ্ণ ও অপরাহ্ণপ্রভৃতি বিভাগ করিয়াছিলেন ॥২৯॥

আর তিনি বিশেষ আলোচনা করিয়া মেঘ, স্থাবর-জঙ্গম ও অগ্নিপ্রভৃতির সহিত সমগ্র পৃথিবী সৃষ্টি করিয়াছিলেন ॥৩০॥

যুধিষ্ঠির ! তাহার পর মহাত্মা ও প্রভাবশালী নারায়ণ পুনরায় আপন মুখমণ্ডল হইতে বর্ণশ্রেষ্ঠ বহুতর ব্রাহ্মণ সৃষ্টি করিলেন ॥৩১॥

ভরতশ্রেষ্ঠ ! ক্রমে নারায়ণ আপন বাহুযুগল হইতে শত শত ক্ষত্রিয়, ঊরুযুগল হইতে বহুতর বৈশ্য এবং চরণযুগল হইতে বহুসংখ্যক শূদ্র সৃষ্টি করিলেন ॥৩২॥

মহাতপা নারায়ণ এইভাবে চারিটী বর্ণ সৃষ্টি করিয়া স্বয়ং ব্রহ্মাকে সর্ব্বভূতের অধীশ্বররূপে নির্ব্বাচন করিলেন ॥৩৩॥

বেদবিদ্যাবিধাতারং ব্রহ্মাণমমিতদ্যুতিম্।
ভূতমাতৃগণাধ্যক্ষং বিরূপাক্ষঞ্চ সোঽসৃজৎ ॥৩৪॥
শাসিতারঞ্চ পাপানাং পিতৄণাং সমবর্ত্তিনম্।
অসৃজৎ সর্বভূতাত্মা নিধিপঞ্চ ধনেশ্বরম্ ॥৩৫॥
যাদসামসৃজন্নাথং বরুণঞ্চ জলেশ্বরম্।
বাসবং সর্বদেবানামধ্যক্ষমকরোৎ প্রভুঃ ॥৩৬॥
যাবদ্‌যাবদভূচ্ছ্রদ্ধা দেহং ধারয়িতুং নৃণাম্।
তাবত্তাবদজীবংস্তে নাসীদ্‌যমকৃতং ভয়ম্ ॥৩৭॥
ন চৈষাং মৈথুনো ধর্ম্মো বভূব ভরতর্ষভ !।
সঙ্কল্পাদেব চৈতেষামপত্যমুপপদ্যতে ॥৩ ॥

## ভারতকৌমুদী

বেদেতি। অমিতদ্যুতিং ব্রহ্মাণং বেদবিদ্যানাং বিধাতারং বিশেষেণ ধারয়িতাম্ অকরোদিত্যনুবৃত্তিঃ। ভূতানাং প্রমথাদীনাম্, মাতৄণাং গৌর্য্যাদীনাঞ্চ গণস্য অধ্যক্ষং স্বামিনম্, বিরূপাক্ষং শিবম্ ॥৩৪॥

শাসিতারমিতি। সমং সর্ব্বভূতেষু সমানমেব বর্ত্তত ইতি সমবর্ত্তী যমস্তম্ "সমবর্ত্তী পরেতরাট্" ইত্যমরঃ। ধনেশ্বরং কুবেরম্ ॥৩৫॥

যাদসামিতি। যাদসাং জলজন্তুনাম্, "যাদাংসি জলজন্তবঃ" ইত্যমরঃ। বাসবমিন্দ্রম্, অধ্যক্ষমধিপতিম্, প্রভুর্নারায়ণঃ ॥৩৬॥

যাবদিতি। যাবদ্‌যাবদকালম্, শ্রদ্ধা ইচ্ছা ॥৩৭॥

নেতি। এষাং সত্যযুগবর্ত্তিনাম্, মৈথুনঃ অপত্যোৎপাদনায় স্ত্রীপুরুষসংযোগরূপঃ। উপপদ্যতে জায়তে স্ম ॥৩৮॥

এবং তিনি অমিততেজা ব্রহ্মাকেই বেদবিদ্যার রক্ষক করিলেন, আর মহাদেবকে ভূতগণ ও মাতৃগণের অধিপতি করিয়া দিলেন ॥৩৪॥

আর সর্ব্বভূতাত্মা নারায়ণ যমকে পিতৃলোকের ও পাপের শাসনকর্ত্তা করিলেন এবং কুবেরকে নিধিপতি করিয়া দিলেন ॥৩৫॥

ক্রমে নারায়ণ বরুণকে জল ও জলজন্তুগণের অধিপতি করিলেন এবং ইন্দ্রকে সমস্ত দেবতার রাজা করিয়া দিলেন ॥৩৬॥

সত্যযুগে মনুষ্যগণের যতকাল দেহধারণ করিবার ইচ্ছা হইত, ততকালই তাহারা দেহধারণ করিয়া জীবিত থাকিতে পারিত; সুতরাং তৎকালে তাহাদের যমের ভয় ছিল না ॥৩৭॥

ততস্ত্রেতাযুগে কালে সংস্পর্শাজ্জায়তে প্রজা।
নহ্যভূন্মৈথুনো ধর্ম্মস্তেষামপি জনাধিপ! ॥৩৯॥
দ্বাপরে মৈথুনো ধর্ম্মঃ প্রজানামভবন্নৃপ!।
তথা কলিযুগে রাজন্! দ্বন্দ্বমাপেদিরে জনাঃ ॥৪০॥
এষ ভূতপতিস্তাত! স্বধ্যক্ষশ্চ তথোচ্যতে।
নিরপেক্ষাংশ্চ কৌন্তেয়! কীর্ত্তয়িষ্যামি তচ্ছৃণু ॥৪১॥
দক্ষিণাপথজন্মানঃ সর্বে নরবরান্ধ্রকাঃ।
গুহাঃ পুলিন্দাঃ শবরাশ্চুচুকা মদ্রকৈঃ সহ ॥৪২॥
উত্তরাপথজন্মানঃ কীর্ত্তয়িষ্যামি তানপি।
যৌনকাম্বোজগান্ধারাঃ কিরাতা বর্ব্বরৈঃ সহ ॥৪৩॥

ভারতকৌমুদী

তত ইতি। সংস্পর্শাৎ স্ত্রীপুংসয়োঃ পরস্পরহস্তপদাদিস্পর্শাদেব ॥৩৯॥

দ্বাপর ইতি। দ্বন্দ্বং স্ত্রীপুংসমিথুনম্, আপেদিরে সন্তানোৎপাদনায় প্রাপ্তাঃ ॥৪০॥

এষ ইতি। এষ নারায়ণঃ, ভূতপতিঃ পৃথিব্যাদিস্বামী, স্বধ্যক্ষঃ শ্রেষ্ঠো জগন্নিয়ন্তা। নিরপেক্ষান্ অস্মিন্নারায়ণে অপেক্ষাশূন্যান্ সর্ব্বধর্ম্মবর্জ্জিতানিত্যর্থঃ ॥৪১॥

দক্ষিণেতি। হে নরবরেতি সম্বোধনম্ ॥৪২॥

উত্তরেতি। উত্তরাপথজন্মানঃ কেচিৎ সন্তীত্যর্থঃ ॥৪৩॥

---

ভরতশ্রেষ্ঠ! সত্যকালে সন্তান উৎপাদন করিবার জন্য মনুষ্যগণের মৈথুনের ব্যবহার ছিল না; কিন্তু সঙ্কল্পমাত্রেই তাহাদের সন্তান উৎপন্ন হইত ॥৩৮॥

নরনাথ! তাহার পর ত্রেতাযুগ উপস্থিত হইলে, মানুষের মধ্যে স্ত্রী ও পুরুষের সংস্পর্শমাত্রেই সন্তান জন্মিত; কিন্তু তখনও তাহাদের মধ্যে মৈথুনের ব্যবহার ছিল না ॥৩৯॥

রাজা! দ্বাপরযুগে মানুষের মধ্যে মৈথুনধর্ম্মের আরম্ভ হইয়াছিল এবং রাজা! কলিযুগে মানুষেরা সন্তান উৎপাদনের জন্য মৈথুন ব্যবহার করিবে ॥৪০॥

বৎস! মুনিরা বলেন—এই নারায়ণ পৃথিবীপ্রভৃতির অধিপতি এবং জগতের শ্রেষ্ঠ নিয়ন্তা। কুন্তীনন্দন! যাহারা এই নারায়ণের কোন অপেক্ষা রাখে না তাহাদের কথা বলিতেছি, তুমি শ্রবণ কর ॥৪১॥

নরশ্রেষ্ঠ! দাক্ষিণাত্যজাত সমস্ত লোক এবং অন্ধ্রক, গুহ, পুলিন্দ, শবর, চুচুক ও মদ্রকগণ নারায়ণের কোন অপেক্ষা রাখে না ॥৪২॥

---

(৪১) ···নিরয়েক্ষাংশ্চ কৌন্তেয়···বঙ্গ।

এতে পাপকৃতস্তাত! চরন্তি পৃথিবীমিমাম্।
শ্বপাকবলগৃধ্রাণাং সধর্ম্মাণো নরাধিপ! ॥৪৪॥
নৈতে কৃতযুগে তাত! চরন্তি পৃথিবীমিমাম্।
ত্রেতাপ্রভৃতি বর্দ্ধন্তে তে জনা ভরতর্ষভ! ॥৪৫॥
ততস্তস্মিন্ মহাঘোরে সন্ধ্যাকাল উপস্থিতে।
রাজানঃ সমসজ্জন্ত সমাসাদ্যেতরেতরম্ ॥৪৬॥
এবমেষ কুরুশ্রেষ্ঠ! প্রাদুর্ভূতো মহাত্মবান্।
দেবং দেবর্ষিরাচষ্ট নারদঃ সর্ব্বলোকদৃক্ ॥৪৭॥

---

ভারতকৌমুদী

এত ইতি। শ্বপাকশ্চাণ্ডালঃ বলঃ কাকঃ গৃধ্রশ্চ পক্ষিবিশেষস্তেষাম্, সমানো ধর্ম্মঃ অভক্ষ্য-ভক্ষণাদির্যেষাং তে। অতএব পাপকৃত ইতি ভাবঃ ॥৪৪॥

নেতি। কৃতযুগে ধর্ম্মময়ে সত্যযুগে, এতে পাপকৃতঃ ॥৪৫॥

তত ইতি। সন্ধ্যাকালে ত্রেতাদ্বাপরয়োঃ সন্ধিসময়ে। সমসজ্জন্ত যুদ্ধে মিলিতা অভবন্ ॥৪৬॥

এবমিতি। দেবং নারায়ণম্। সর্ব্বলোকদৃক্ ধ্যানেন সমস্তজগদ্দর্শী ॥৪৭॥

ভারতভাবদীপঃ

॥৩১—৩২॥ ধাতারং সমষ্ট্যহঙ্কারম্ ॥৩৩॥ তত এব চতুর্ষ্ণ্ খাদয়ো জাতা ইত্যাহ—বেদেত্যাদিনা ॥৩৪॥ সমবর্ত্তিনং যমম্। "সমবর্ত্তী পরেতরাড়্ি"ত্যমরঃ ॥৩৫—৪০॥ নিরয়মেব ঈক্ষন্তে তান্ ॥৪১—৪৬॥ এবমিতি। প্রাদুর্ভূতো নিত্যসিদ্ধ এব সন্ ন স্বভূত্বা ভূতঃ, অতএব ভূতোৎপত্তি-

---

যাহারা উত্তরপথে জন্মিয়াছে, তাহাদের কথাও বলিতেছি। যৌন, কাম্বোজ, গান্ধার, কিরাত এবং বর্ব্বরগণও নারায়ণনিরপেক্ষ ॥৪৩॥

বৎস নরনাথ! চাণ্ডাল, কাক ও গৃধ্রগণের ন্যায় ইহাদের ধর্ম্ম; সুতরাং ইহারা পাপাচরণ করিতে থাকিয়াই এই পৃথিবীতে বিচরণ করে ॥৪৪॥

বৎস ভরতশ্রেষ্ঠ! ইহারা সত্যযুগে এই পৃথিবীতে বিচরণ করিত না; কিন্তু ত্রেতাপ্রভৃতি যুগে উহারা বৃদ্ধি পাইয়া বিচরণ করিতেছে ॥৪৫॥

তাহার পর সেই অতিভীষণ ত্রেতা ও দ্বাপরযুগের সন্ধিকাল উপস্থিত হইলে, রাজারা যুদ্ধক্ষেত্রে যাইয়া পরস্পর মিলিত হইতে লাগিলেন ॥৪৬॥

---

(৪৬) ···সন্ধ্যাকালমুপস্থিতে···বর্দ্ধ, সন্ধ্যাকালে যুগান্তিকে···নি।

(৪৭) ···প্রাদুর্ভূতো মহাত্মনা···বঙ্গ।

নারদোঽপ্যথ কৃষ্ণস্য পরং মেনে নরাধিপ ! ।
শাশ্বতত্বং মহাবাহো ! যথাবদ্ভরতর্ষভ ! ॥৪৮॥
এবমেষ মহাবাহুঃ কেশবঃ সত্যবিক্রমঃ ।
অচিন্ত্যঃ পুণ্ডরীকাক্ষো নৈষ কেবলমানুষঃ ॥৪৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে সর্ব্বভূতোৎপত্তিকথনে একাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:০:—

## দ্ব্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ।

—:০:—

যুধিষ্ঠির উবাচ ।
কে পূর্ব্বমাসন্ পতয়ঃ প্রজানাং ভরতর্ষভ ! ।
কে চর্ষয়ো মহাভাগা দিক্ষু প্রত্যেকশঃ স্মৃতাঃ ॥১॥

ভারতকৌমুদী

নারদ ইতি। কৃষ্ণস্য অস্য বাসুদেবস্য, পরং শাশ্বতত্বং সনাতনত্বম্ ॥৪৮॥

এবমিতি। কেবলমানুষো ন, অপি তু মনুষ্যমূর্ত্তির্নারায়ণ এব ॥৪৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে একাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

রিত্যধ্যায়নাম সঙ্গচ্ছতে। মহাত্মনা শ্রীকৃষ্ণেন হেতুনা ॥৪৭—৪৮॥ বিগ্রহবিশিষ্টস্য কৃষ্ণস্য প্রতিপাদিতং জগদ্ধেতুত্বমুপসংহরতি—এবমেষ ইতি। কেবলমানুষো ন অপি তু পরমাত্মৈব ; অতএব অচিন্ত্যঃ ॥৪৯॥

ইতি শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥২০১॥

কৌরবশ্রেষ্ঠ ! এইভাবে সেই মহাত্মা নারায়ণ এই কৃষ্ণরূপে আবির্ভূত হইয়াছেন ; সর্ব্বলোকদর্শী দেবর্ষি নারদ এইরূপ এই নারায়ণের কথা বলিয়াছেন ॥৪৭॥

মহাবাহু ভরতশ্রেষ্ঠ নরনাথ ! স্বয়ং দেবর্ষি নারদও যথাযথভাবে এই কৃষ্ণের পরব্রহ্মত্ব স্বীকার করিয়াছেন ॥৪৮॥

এইভাবে এই মহাবাহু, পুণ্ডরীকাক্ষ ও সত্যবিক্রম কৃষ্ণ কেবল মানুষ নহেন ; ইনি সেই অচিন্ত্যনীয় নারায়ণ' ॥৪৯॥

* '…সপ্তাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, '…ষড়ধিকদ্বিশততমোঽধ্যায়ঃ' নি।

ভীষ্ম উবাচ।

শ্রূয়তাং ভরতশ্রেষ্ঠ ! যন্মাং ত্বং পরিপৃচ্ছসি।
প্রজানাং পতয়ো যেঽস্মিন্ দিক্ষু যে চর্ষয়ঃ স্মৃতাঃ ॥২॥
একঃ স্বয়ম্ভুর্ভগবানাদ্যো ব্রহ্মা সনাতনঃ।
ব্রহ্মণঃ সপ্ত বৈ পুত্রা মহাত্মানঃ স্বয়ম্ভুবঃ ॥৩॥
মরীচিরত্র্যঙ্গিরসৌ পুলস্ত্যঃ পুলহঃ ক্রতুঃ।
বশিষ্ঠশ্চ মহাভাগঃ সদৃশো বৈ স্বয়ম্ভুবঃ ॥৪॥
সপ্ত ব্রহ্মাণ ইত্যেতে পুরাণে নিশ্চয়ং গতাঃ।
অত ঊর্দ্ধং প্রবক্ষ্যামি সর্বানেব প্রজাপতীন্ ॥৫॥

ভারতকৌমুদী

ক ইতি। প্রত্যেকশো দিক্ষু একৈকস্যাং দিশি ॥১॥

শ্রূয়তামিতি। স্মৃতা অবস্থিতত্বেনেতি শেষঃ ॥২॥

এক ইতি। স্বয়মেব ভবতীতি স্বয়ম্ভুঃ। সনাতনঃ সর্ব্বদা স্থিতঃ ॥৩॥

মরীচিরিতি। স্বয়ম্ভুবঃ সদৃশঃ তপঃপ্রভাবে। অত্র পূর্ব্বাধ্যায়গতদক্ষসপ্তমষট্পুত্রবোধকবচনেন সহ বিরোধঃ কল্পভেদাঙ্গীকারাৎ পরিহার্য্যঃ ॥৪॥

ভারতভাবদীপঃ

পূর্ব্বং ধ্যানায় কৃষ্ণমাহাত্ম্যমুক্তম্, তত্র ধ্যানপ্রতিপক্ষাঃ কামাদয় আন্তরাঃ শত্রবঃ সন্তি তেষাং প্রশমায় পূর্ব্বেষাং গুরূণাং স্মরণং কর্ত্তব্যমিত্যেতদর্থোঽয়মধ্যায় আরভ্যতে। "অসতো মা সদ্গময় তমসো মা জ্যোতির্গময়ে"তি বেদে অভ্যারোহমন্ত্র ইবাত্র চাতুর্ব্বর্ণ্যসাধারণ্যেন যোগারোহায় জপ্যোঽয়ং সর্ব্বদিগ্গতান্ বিঘ্নান্ শময়তীতি দিশাস্বস্তিকর্মিত্যস্য নাম। কে পূর্ব্বমাসন্ পতয়

যুধিষ্ঠির বলিলেন—'ভরতশ্রেষ্ঠ ! পূর্ব্বে কাঁহারা প্রজাপতি ছিলেন এবং কোন্ কোন্ মহাত্মা ঋষিই বা কোন্ কোন্ দিকে রহিয়াছিলেন' ? ॥১॥

ভীষ্ম বলিলেন—'ভরতশ্রেষ্ঠ ! এই পৃথিবীতে পূর্ব্বে যাঁহারা প্রজাপতি ছিলেন এবং যে সকল ঋষি বিভিন্ন দিকে ছিলেন, ইহা যে তুমি আমাকে জিজ্ঞাসা করিতেছ ; তাহা শ্রবণ কর ॥২॥

প্রথমে স্বয়ং উৎপন্ন মাহাত্ম্যশালী ও সনাতন একমাত্র ব্রহ্মাই ছিলেন ; সেই স্বয়ম্ভু ব্রহ্মার সাতটী পুত্র হইয়াছিল এবং তাঁহারা সকলেই মহাত্মা ছিলেন ॥৩॥

মরীচি, অত্রি, অঙ্গিরা, পুলস্ত্য, পুলহ, ক্রতু ও মহাত্মা বশিষ্ঠ—ইঁহারা সকলেই ব্রহ্মার তুল্য ছিলেন ॥৪॥

(৪) ···সদৃশো বৈ স্বয়ম্ভুবা—বঙ্গ।

অত্রিবংশে সমুৎপন্নো ব্রহ্মযোনিঃ সনাতনঃ।
প্রাচীনবর্হির্ভগবাংস্তস্মাৎ প্রচেতসো দশ ॥৬॥
দশানাং তনয়স্ত্বেকো দক্ষো নাম প্রজাপতিঃ।
তস্য দ্বে নামনী লোকে দক্ষঃ ক ইতি চোচ্যতে ॥৭॥
মরীচেঃ কশ্যপঃ পুত্রস্তস্য দ্বে নামনী স্মৃতে।
অরিষ্টনেমিরিত্যেকে কশ্যপেত্যপরে বিদুঃ ॥৮॥
অত্রেশ্চৈবৌরসঃ শ্রীমান্ রাজা সোমশ্চ বীর্য্যবান্।
সহস্রং যশ্চ দিব্যানাং যুগানাং পর্য্যুপাসিতা ॥৯॥
অর্য্যমা চৈব ভগবান্ যে চাস্য তনয়া বিভো !।
এতে প্রদেশাঃ কথিতা ভুবনানাং প্রভাবনাঃ ॥১০॥

ভারতকৌমুদী

সপ্তেতি। সপ্ত ব্রহ্মাণঃ তপসা তৎসাদৃশ্যাদেবেতি ভাব. ॥৫॥
অত্রীতি। ব্রহ্মযোনির্ব্বেদবাদকর্ত্তা। প্রচেতসো নাম ॥৬॥
দশানামিতি। দশানাং প্রচেতসাম্। অত্রাপি কল্পভেদাঙ্গীকাবাদ্বিবোধঃ সমাধেযঃ ॥৭॥
মরীচেরিতি। অরিষ্টা নির্বিঘ্নাঃ নেমিশ্চক্রান্তং যস্য সঃ ॥৮॥
অত্রেরিতি। ঔরসঃ পুত্রঃ, শ্রীমান্ সুন্দরকান্তিঃ। পর্য্যুপাসিতা ঈশ্বরস্য ॥৯॥
অর্য্যমেতি। যে অপরে, অস্য কশ্যপস্য। প্রদিশন্তি সংকর্ম্মণি লোকানাজ্ঞাপয়ন্তীতি প্রদেশাঃ। প্রভাবনাঃ শুভকরাঃ ॥১০॥

ব্রহ্মার তুল্য ছিলেন বলিয়াই পুরাণশাস্ত্রে ইহারা সপ্ত ব্রহ্মা বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছেন। ইহার পরে আমি সমস্ত প্রজাপতির কথা বলিব ॥৫॥

সনাতন, বেদবাদী ও মাহাত্ম্যশালী প্রাচীনবর্হি অত্রিবংশে উৎপন্ন হইয়াছিলেন; তাঁহা হইতে দশ জন প্রচেতা জন্মগ্রহণ করেন ॥৬॥

সেই দশ জনের একটীমাত্র পুত্র হইয়াছিল, তাঁহার নাম ছিল 'দক্ষপ্রজাপতি'; কিন্তু জগতে তাঁহার 'দক্ষ' ও 'ক' এই দুইটী নাম বলিয়া থাকে ॥৭॥

মরীচির পুত্র কশ্যপ, তাঁহারও দুইটী নাম—একশ্রেণীর লোক বলে—'অরিষ্টনেমি' এবং অপর শ্রেণীর লোক বলে—'কশ্যপ' ॥৮॥

যিনি দেবপরিমাণে সহস্র যুগ পর্য্যন্ত ঈশ্বরের উপাসনা করিয়াছিলেন; সেই সুন্দরকান্তি ও বলবান্ রাজা চন্দ্র অত্রির ঔরসপুত্র ছিলেন ॥৯॥

(৬) অত্রিবংশসমুৎপন্ন·· বঙ্গ।

শশবিন্দোশ্চ ভার্য্যাণাং সহস্রাণি দশাচ্যুত ।।
একৈকস্যাং সহস্রন্তু তনয়ানামভূত্তদা ॥১১॥
এবং শতসহস্রাণি দশ তস্য মহাত্মনঃ।
পুত্রাণাঞ্চ ন তে কঞ্চিদিচ্ছন্ত্যন্যং প্রজাপতিম্ ॥১২॥
প্রজামাচক্ষতে বিপ্রাঃ পুরাণাঃ শাশবিন্দবীম্।
স বৃষ্ণিবংশপ্রভবো মহাবংশঃ প্রজাপতেঃ ॥১৩॥
এতে প্রজানাং পতয়ঃ সমুদ্দিষ্টা যশস্বিনঃ।
অতঃ পরং প্রবক্ষ্যামি দেবাংস্ত্রিভুবনেশ্বরান্ ॥১৪॥
ভগোঽংশশ্চার্য্যমা চৈব মিত্রোঽথ বরুণস্তথা।
সবিতা চৈব ধাতা চ বিবস্বাংশ্চ মহাবলঃ ॥১৫॥
ত্বষ্টা পূষা তথৈবেন্দ্রো দ্বাদশো বিষ্ণুরুচ্যতে।
ইত্যেতে দ্বাদশাদিত্যাঃ কশ্যপস্যাত্মসম্ভবাঃ ॥১৬॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

শশেতি। হে অচ্যুত! ধর্ম্মাদভ্রষ্ট! একৈকস্যাং ভার্য্যায়াম্ ॥১১॥

এবমিতি। অত্র দশপদং বহুসংখ্যাপরম্। তে পুত্রাঃ, অন্যং শশবিন্দুভিন্নম্ ॥১২॥

প্রজামিতি। শশবিন্দোরিয়মিতি শাশবিন্দবী তাম্। প্রজাপতেঃ শশবিন্দোঃ, স মহাবংশঃ বৃষ্ণিবংশস্য প্রভবত্যস্মাদিতি প্রভব উৎপাদকঃ ॥১৩॥

এত ইতি। সমুদ্দিষ্টা উক্তাঃ ॥১৪॥

রাজা! ভগবান্ সূর্য্য এবং কশ্যপের অপর যে কয়টী পুত্র ছিলেন, তাঁহারা সকলেই জগতের উপরে আদেশ চালাইতে পারেন এবং সকলেরই মঙ্গল করেন ॥১০॥

ধর্ম্মরাজ! শশবিন্দুর দশ সহস্র ভার্য্যা ছিল, তাহার প্রত্যেক ভার্য্যাতে এক সহস্র করিয়া পুত্র জন্মিয়াছিল ॥১১॥

এইভাবে সেই মহাত্মা শশবিন্দুর বহু লক্ষ পুত্র জন্মিয়াছিল। সেই পুত্রেরা শশবিন্দু ভিন্ন অন্য কাহাকেও প্রজাপতি করিবার ইচ্ছা করেন নাই ॥১২॥

প্রাচীন ব্রাহ্মণেরাও শশবিন্দুরই প্রজা বলিয়া গিয়াছেন; সুতরাং সেই প্রজাপতি শশবিন্দুর সেই বিশাল বংশ হইতেই এই বৃষ্ণিবংশের উৎপত্তি হইয়াছে ॥১৩॥

যুধিষ্ঠির! তোমার নিকটে এই আমি যশস্বী প্রজাপতিগণের কথা বলিলাম; ইহার পরে ত্রিভুবনের অধীশ্বর দেবগণের কথা বলিতেছি ॥১৪॥

নাসত্যশ্চৈব দস্রশ্চ স্মৃতৌ দ্বাবশ্বিনাবপি।
মার্ত্তণ্ডস্যাত্মজাবেতাবষ্টমস্য মহাত্মনঃ ॥১৭॥
তে চ পূর্বং সুরাশ্চেতি বিবিধাঃ পিতরঃ স্মৃতাঃ।
ত্বষ্টুশ্চৈবাত্মজঃ শ্রীমান্ বিশ্বরূপো মহাযশাঃ ॥১৮॥
অজৈকপাদহির্ব্ধ্নো বিরূপাক্ষোঽথ রৈবতঃ।
হরশ্চ বহুরূপশ্চ ত্র্যম্বকশ্চ সুরেশ্বরঃ ॥১৯॥
সাবিত্র্যশ্চ জয়ন্তশ্চ পিনাকী চাপরাজিতঃ।
পূর্ব্বমেব মহাভাগা বসবোঽষ্টৌ প্রকীর্ত্তিতাঃ ॥২০॥ (যুগ্মকম্)
এত এবংবিধা দেবা মনোরেব প্রজাপতেঃ।
তে চ পূর্বং সুরাশ্চেতি দ্বিবিধাঃ পিতরঃ স্মৃতাঃ ॥২১॥

ভারতকৌমুদী

ভগ ইতি। এষাং নাম্নাং ব্যুৎপত্তয় উন্নেয়াঃ। আদিত্যা অদিত্যাং জাতাঃ ॥১৫—১৬॥
নাসত্য ইতি। অষ্টমস্য মার্ত্তণ্ডস্য আদিত্যস্য বিবস্বতঃ ॥১৭॥
তে ইতি। পূর্ব্বমুক্তা ইতি শেষঃ। ত্বষ্টুর্নবমস্যাদিত্যস্য ॥১৮॥
অজেতি। অজৈকপাদিত্যেকঃ। এতদবধি পিনাকিপর্য্যন্তা একাদশ রুদ্রাঃ ॥১৯—২০॥
এত ইতি। মনোরেবাত্মজা ইতি শেষঃ। পূর্ব্বমুক্তাঃ ॥২১॥

---

ভগ, অংশ, অর্য্যমা, মিত্র, বরুণ, সবিতা, ধাতা, মহাবল বিবস্বান্, ত্বষ্টা, পূষা, ইন্দ্র ও বিষ্ণু—এই বার জন কশ্যপের ঔরসে অদিতির গর্ভে জন্মিয়াছিলেন বলিয়া ইঁহারা দ্বাদশ আদিত্য ॥১৫—১৬॥

নাসত্য ও দস্র এই দুইজন অশ্বিনীকুমার ও অষ্টমাদিত্য মহাত্মা বিবস্বানের পুত্র ॥১৭॥

তাঁহারা ও পূর্ব্বোক্ত দেবতারা দ্বিবিধ পিতৃলোক; আর শ্রীমান্ ও মহাযশা বিশ্বরূপ অষ্টমাদিত্য ত্বষ্টার পুত্র ॥১৮॥

অজৈকপাদ্, অহির্ব্রধ্ন, বিরূপাক্ষ, রৈবত, হর, বহুরূপ, ত্র্যম্বক, সুরেশ্বর, সাবিত্র, জয়ন্ত এবং অপরাজিত পিনাকী—ইঁহারা একাদশ রুদ্র। মহাত্মা অষ্টবসুর কথা পূর্ব্বেই বলা হইয়াছে ॥১৯—২০॥

এইরূপ এই দেবতারা প্রজাপতি মনুরই সন্তান; তাঁহারা এবং পূর্ব্বোক্ত দেবতারা দ্বিবিধ পিতৃলোক বলিয়া অভিমত হইয়াছেন ॥২১॥

---

(১৮) ···দ্বিবিধাঃ পিতরঃ স্মৃতাঃ—বঙ্গ।

শীলযৌবনতস্ত্বন্যস্তথান্যঃ সিদ্ধসাধ্যয়োঃ।
ঋভবো মরুতশ্চৈব দেবানাঞ্চোদিতো গণঃ।
এবমেতে সমাম্নাতা বিশ্বেদেবাস্তথাশ্বিনৌ ॥২২॥
আদিত্যাঃ ক্ষত্রিয়াস্তেষাং বিশশ্চ মরুতস্তথা।
অশ্বিনৌ তু স্মৃতৌ শূদ্রৌ তপস্যুগ্রে সমাস্থিতৌ ॥২৩॥
স্মৃতাস্ত্বঙ্গিরসো দেবা ব্রাহ্মণা ইতি নিশ্চয়ঃ।
ইত্যেতৎ সর্বদেবানাং চাতুর্বর্ণ্যং প্রকীর্ত্তিতম্ ॥২৪॥
এতান্ বৈ প্রাতরুত্থায় দেবান্ যস্তু প্রকীর্ত্তয়েৎ।
স্বজাদন্যকৃতাচ্চৈব সর্ব্বপাপাৎ প্রমুচ্যতে ॥২৫॥

ভারতকৌমুদী

শীলেতি। শীলং সৎস্বভাবঃ চিরস্থায়ি যৌবনঞ্চ তাভ্যামিতি শীলযৌবনতঃ। সমাম্নাতা উক্তাঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২২॥

আদিত্যা ইতি। বিশো বৈশ্যাঃ ॥২৩॥

স্মৃতা ইতি। অঙ্গিরসঃ পুত্রা ইতি শেষঃ। চাতুর্ব্বর্ণ্যং মনুষ্যবচ্চতুর্ব্বর্ণবিভক্তত্বম্ ॥২৪॥

এতানিতি। স্বজাৎ আত্মকৃতাৎ, অন্যকৃতাৎ পাপিনৈব কৃততৎসংসর্গজনিতাৎ ॥২৫॥

ভারতভাবদীপঃ

ইত্যাদিরক্ষরযোজনা স্পষ্টা ॥১—৯॥ প্রদেশাঃ প্রদিশন্তি আজ্ঞাপয়ন্তীতি প্রদেশা ঈশনশীলা ইত্যর্থঃ। প্রভাবনাঃ প্রকর্ষেণ স্রষ্টারশ্চ ॥১০—২৪॥ স্বজাৎ স্বয়ং কামতোঽকামতশ্চ কৃতাৎ অন্যসংসর্গজাৎ ॥২৫—৩৬॥

ইতি শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্ব্যধিকশততমোঽধ্যায়ঃ ॥২০২॥

---

ইহার মধ্যে একশ্রেণী সৎস্বভাবসম্পন্ন এবং অন্য শ্রেণী স্থিরযৌবনবিশিষ্ট। সিদ্ধগণ, সাধ্যগণ, ঋভুগণ ও মরুদ্গণ—এই চারিটী গণকেই দেবগণ বলা হইয়াছে। এইভাবে এই বিশ্বেদেবগণ ও অশ্বিনীকুমারদ্বয়ের কথা বলা হইল ॥২২॥

তাঁহাদের মধ্যে আদিত্যগণ ক্ষত্রিয়, মরুদ্গণ বৈশ্য; ভীষণ তপস্যায় ব্যাপৃত অশ্বিনীকুমারদ্বয় শূদ্র ॥২৩॥

আর অঙ্গিরার পুত্র দেবগণ ব্রাহ্মণ, এইরূপ নিশ্চয় আছে। যুধিষ্ঠির! এই তোমার নিকট দেবগণের চারিটী বর্ণবিভাগ বলা হইল ॥২৪॥

যে লোক প্রাতঃকালে গাত্রোত্থান করিয়া এই সকল দেবতার নাম কীর্ত্তন করে; সে লোক নিজকৃত ও পরকৃত পাপ হইতে মুক্তিলাভ করে ॥২৫॥

যবক্রীতোঽথ রৈভ্যশ্চ অর্বাবসুপরাবসূ।
ঔষিজশ্চৈব কাক্ষীবান্ বলশ্চাঙ্গিরসঃ স্মৃতঃ ॥২৬॥
ঋষির্মেধাতিথেঃ পুত্রঃ কণ্বো বর্হিষদস্তথা।
ত্রৈলোক্যভাবনাস্তাত! প্রাচ্যাং সপ্তর্ষয়স্তথা ॥২৭॥ (যুগ্মকম্)
উন্মুচো বিমুচশ্চৈব স্বস্ত্যাত্রেয়শ্চ বীর্য্যবান্।
প্রমুচশ্চেধ্মবাহশ্চ ভগবাংশ্চ দৃঢ়ব্রতঃ ॥২৮॥
মিত্রাবরুণয়োঃ পুত্রস্তথাগস্ত্যঃ প্রতাপবান্।
এতে ব্রহ্মর্ষয়ো নিত্যমাস্থিতা দক্ষিণাং দিশম্ ॥২৯॥ (যুগ্মকম্)
উষঙ্গুঃ করুষো ধৌম্যঃ পরিব্যাধশ্চ বীর্য্যবান্।
একতশ্চ দ্বিতশ্চৈব ত্রিতশ্চৈব মহর্ষয়ঃ ॥৩০॥
অত্রেঃ পুত্রশ্চ ভগবাংস্তথা সারস্বতঃ প্রভুঃ।
এতে চৈব মহাত্মানঃ পশ্চিমামাশ্রিতা দিশম্ ॥৩১॥ (যুগ্মকম্)
আত্রেয়শ্চ বশিষ্ঠশ্চ কাশ্যপশ্চ মহানৃষিঃ।
গৌতমোঽথ ভরদ্বাজো বিশ্বামিত্রোঽথ কৌশিকঃ ॥৩২॥
তথৈব পুত্রো ভগবান্ ঋচীকস্য মহাত্মনঃ।
জমদগ্নিশ্চ সপ্তৈতে উদীচীমাশ্রিতা দিশম্ ॥৩৩॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ইত্থং প্রজাপতীনুক্ত্বা যুধিষ্ঠিরপ্রশ্নক্রমেণ দিক্ষু ঋষীণামবস্থিতিমাহ যবেতি। আঙ্গিরসঃ অঙ্গিরসঃ পুত্রঃ। ত্রৈলোক্যস্য ভাবনা উৎপাদনক্ষমাঃ ॥২৬—২৭॥

উন্মুচ ইতি। ভগবানিতি ইধ্মবাহবিশেষণম্। আস্থিতা আশ্রিতাঃ ॥২৮—২৯॥

উষঙ্গুরিতি। এষাং নাম্নাং ব্যুৎপত্তয় উন্নেয়াঃ। সারস্বতশ্চ কশ্চিদৃষিঃ ॥৩০—৩১॥

যবক্রীত, রৈভ্য, অর্ব্বাবসু, পরাবসু, ঔষিজ, কাক্ষীবান্, অঙ্গিরার পুত্র বল, মেধাতিথির পুত্র কণ্ব ও বর্হিষদ এবং ত্রিভুবন সৃষ্টি করিতে সমর্থ সপ্তর্ষিগণ পূর্ব্বদিকে রহিয়াছেন ॥২৬—২৭॥

উন্মুচ, বিমুচ, তপোবলশালী স্বস্ত্যাত্রেয়, প্রমুচ, মাহাত্ম্যশালী ও দৃঢ়ব্রত এবং প্রতাপশালী মিত্রাবরুণের পুত্র অগস্ত্য—এই সকল ব্রহ্মর্ষি সর্ব্বদা দক্ষিণদিকে অবস্থান করিতেছেন ॥২৮—২৯॥

উষঙ্গু, করুষ, ধৌম্য, তপোবলশালী পরিব্যাধ, একত, দ্বিত, ত্রিত এবং অত্রির পুত্র মাহাত্ম্য ও প্রভাবশালী সারস্বত—এই সকল মহাত্মা পশ্চিম দিকে রহিয়াছেন ॥৩০—৩১॥

এতে প্রতিদিশং সর্ব্বে কীর্ত্তিতাস্তিগ্মতেজসঃ।
সাক্ষিভূতা মহাত্মানো ভুবনানাং প্রভাবনাঃ ॥৩৪॥
এবমেতে মহাত্মানঃ স্থিতাঃ প্রত্যেকশো দিশম্।
এতেষাং কীর্ত্তনং কৃত্বা সর্বপাপাৎ প্রমুচ্যতে ॥৩৫॥
যস্যাং যস্যাং দিশি হ্যেতে তাং দিশং শরণং গতঃ।
মুচ্যতে সর্বপাপেভ্যঃ স্বস্তিমাংশ্চ গৃহান্ ব্রজেৎ ॥৩৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে স্বস্তিকে দ্ব্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

আত্রেয় ইতি। কৌশিকঃ কুশিকবংশ্যঃ। উদীচীমুত্তরাম্ ॥৩২—৩৩॥

এত ইতি। সাক্ষিভূতা লোকানাং পুণ্যপাপদ্রষ্টারঃ। প্রভাবনাঃ সৃষ্টিক্ষমাঃ ॥৩৪॥

এবমিতি। প্রত্যেকশঃ প্রত্যেকং দিশমাশ্রিত্যেতি শেষঃ ॥৩৫॥

যস্যামিতি। তাং দিশং তত্তদ্দিগ্‌বর্ত্তিন ঋষীন্। স্বস্তিমান্ মঙ্গলবান্ গৃহান্ ব্রজেৎ তত্তদ্দিক্ষু যিযাসুর্জন্তাংস্তান্ ঋষীন্ স্মরন্ যাত্রাং কুর্ব্বন্নিতি শেষঃ ॥৩৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে দ্ব্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

আত্রেয়, বশিষ্ঠ, মহর্ষি কাশ্যপ, গৌতম, ভরদ্বাজ, কুশিকবংশীয় বিশ্বামিত্র এবং ঋচীকের পুত্র ভগবান্ জমদগ্নি—এই সাতজন ঋষি উত্তর দিকে রহিয়াছেন ॥৩২—৩৩॥

তীক্ষ্ণতেজা, লোকের পুণ্যপাপের দ্রষ্টা, মহাত্মা ও জগৎ সৃষ্টি করিতে সক্ষম—এই সকল ঋষি প্রত্যেক দিকে অবস্থান করিতেছেন ॥৩৪॥

এইভাবে এই সকল মহাত্মা প্রত্যেক দিকে রহিয়াছেন। মানুষ ইহাদের নাম কীর্ত্তন করিয়া সমস্ত পাপ হইতে মুক্ত হয় ॥৩৫॥

এই সকল ঋষি যে যে দিকে রহিয়াছেন, সেই সেই দিকের শরণাপন্ন হইয়া মানুষ সকল পাপ হইতে মুক্তি লাভ করে এবং যে যে দিকে যে যে ঋষি বাস করিতেছেন; সেই সেই দিকে সেই সেই ঋষিকে স্মরণ করিয়া যাত্রা করিলে, মানুষ মঙ্গলে মঙ্গলে আপন আপন গৃহে ফিরিয়া আসিতে পারে' ॥৩৬॥

* '···অষ্টাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, '···সপ্তাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ' নি।

# ত্র্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ।

—ঃ০ঃ—

যুধিষ্ঠির উবাচ।

পিতামহ! মহাপ্রাজ্ঞ! যুধি সত্যপরাক্রম!।
শ্রোতুমিচ্ছামি কাৎ‍স্ন্যেন কৃষ্ণমব্যয়মীশ্বরম্ ॥১॥
যচ্চাস্য তেজঃ সুমহদ্‌যচ্চ কর্ম্ম পুরা কৃতম্।
তন্মে সর্ব্বং যথাতত্ত্বং ব্রূহি ত্বং পুরুষর্ষভ! ॥২॥
তির্য্যগ্‌যোনিগতো রূপং কথং ধারিতবান্ প্রভুঃ।
কেন কার্য্যনিসর্গেণ তমাখ্যাহি মহাবল! ॥৩॥

ভীষ্ম উবাচ।

পুরাহং মৃগয়াং যাতো মার্কণ্ডেয়াশ্রমে স্থিতঃ।
তত্রাপশ্যং মুনিগণান্ সমাসীনান্ সহস্রশঃ ॥৪॥

ভারতকৌমুদী

পিতেতি। কাৎ‍স্ন্যেন সাকল্যেন, অব্যয়মনশ্বরম্ ॥১॥

যদিতি। যদ্‌যাদৃশম্, তেজো বলম্ ॥২॥

তির্য্যগিতি। তির্য্যগ্‌যোনিগতো মনুষ্যেতরপ্রাণিগতঃ, কথং কীদৃশম্। কার্য্যনিসর্গেণ কর্ত্তব্যোদ্দেশেন ॥৩॥

পুরেতি। সমাসীনান্ তত্রোপবিষ্টান্ ॥৪॥

ভারতভাবদীপঃ

এবং স্বস্ত্যয়নপূর্ব্বকং কৃষ্ণং ধ্যায়তঃ পুরুষস্যান্তরাবির্ভূতঃ কৃষ্ণো হৃদ্‌গতান্ কামাদীন্ যোগপ্রতিপক্ষান্নাশয়তীত্যন্তর্ভূমিবিক্রীড়নাখ্যেঽস্মিন্নধ্যায়ে বরাহাখ্যায়িকামুখেন প্রতিপাদ্যতে—পিতামহ মহা·

---

যুধিষ্ঠির বলিলেন—'মহাপ্রাজ্ঞ! যুদ্ধে যথার্থপরাক্রমসম্পন্ন! পিতামহ! আমি অনশ্বর ও ঈশ্বর কৃষ্ণকে সর্ব্বপ্রকারে শুনিতে ইচ্ছা করি ॥১॥

পুরুষশ্রেষ্ঠ! কৃষ্ণের যেরূপ তেজ এবং ইনি পূর্ব্বে যে সকল গুরুতর কার্য্য করিয়াছেন, আপনি যথাযথভাবে সেই সমস্ত আমার নিকট বলুন ॥২॥

মহাবল পিতামহ! প্রভু কৃষ্ণ কোন্ উদ্দেশ্যে তির্য্যগ্‌যোনিতে যাইয়া কি প্রকার রূপ ধারণ করিয়াছিলেন, তাহা আপনি বলুন' ॥৩॥

ততস্তে মধুপর্কেণ পূজাঞ্চক্রুরথো ময়ি।
প্রতিগৃহ্য চ তাং পূজাং প্রত্যনন্দমৃষীনহম্ ॥৫॥
কথৈষা কথিতা তত্র কশ্যপেন মহর্ষিণা।
মনঃপ্রহ্লাদিনী দিব্যা তামিহৈকমনাঃ শৃণু ॥৬॥
পুরা দানবমুখ্যা হি ক্রোধলোভসমন্বিতাঃ।
বলেন মত্তাঃ শতশো নরকাদ্যা মহাসুরাঃ ॥৭॥
তথৈব চান্যে বহবো দানবা যুদ্ধদুর্মদাঃ।
ন সহন্তে স্ম দেবানাং সমৃদ্ধিং তামনুত্তমাম্ ॥৮॥ (যুগ্মকম্)
দানবৈরর্দ্দ্যমানাস্তু দেবা দেবর্ষয়স্তথা।
ন শর্ম্ম লেভিরে রাজন্! বিশমানাস্ততস্ততঃ ॥৯॥
পৃথিবীমার্ত্তরূপাং তে সমপশ্যন্ দিবৌকসঃ।
দানবৈরভিসংস্তীর্ণাং ঘোররূপৈর্মহাবলৈঃ ॥১০॥

---

ভারতকৌমুদী

তত ইতি। প্রত্যনন্দং মধুরালাপাদিনা সন্তোষিতবান্ ॥৫॥
কথেতি। মনঃপ্রহ্লাদিনী চিত্তানন্দকরী, দিব্যা অলৌকিকী ॥৬॥
পুরেতি। নরকো নাম কশ্চিদ্দানবঃ তদাদ্যাঃ। ন বিদ্যতে উত্তমা যস্যাস্তাম্ ॥৭—৮॥
দানবৈরিতি। শর্ম সুখম্। বিশমানা গিরিগুহাদৌ প্রবিশন্তঃ ॥৯॥

---

ভীষ্ম বলিলেন—'পূর্ব্বে একদা আমি মৃগয়ায় যাইয়া মার্কণ্ডেয়ের আশ্রমে থাকিয়া দেখিলাম—সেখানে সহস্র সহস্র মুনি উপবেশন করিয়া রহিয়াছেন ॥৪॥

তাহার পর তত্রত্য মুনিরা মধুপর্কদ্বারা আমার সম্মান করিলেন; আমিও সেই সম্মান গ্রহণ করিয়া মধুরালাপে তাঁহাদিগকে সন্তুষ্ট করিলাম ॥৫॥

যুধিষ্ঠির! সেই সময় মহর্ষি কশ্যপ এই চিত্তের আনন্দকারিণী ও অলৌকিকী কথা বলিয়াছিলেন; তুমি একাগ্রচিত্ত হইয়া তাহা শ্রবণ কর ॥৬॥

পূর্ব্বকালে ক্রোধ-লোভান্বিত ও বলমত্ত শত শত দানবশ্রেষ্ঠ, নরকপ্রভৃতি মহাসুর এবং অন্যান্য যুদ্ধদুর্দ্ধর্ষ বহুতর দানব তৎকালীন দেবগণের সেই অসাধারণ সমৃদ্ধি সহ্য করিতে পারে নাই ॥৭—৮॥

রাজা! তৎকালে দেবগণ ও দেবর্ষিগণ দানবগণের উৎপীড়নে পর্ব্বতগুহায় প্রবেশ করিতে থাকিয়া কোন সুখশান্তি লাভ করিতে পারেন নাই ॥৯॥

---

(৬) ···মনঃপ্রহ্লাদিনীং দিব্যাম্···বঙ্গ।

ভারার্ত্তামপ্রহৃষ্টাঞ্চ দুঃখিতাং সংনিমজ্জতীম্।
অথাদিতেয়াঃ সন্ত্রস্তা ব্রহ্মাণমিদমব্রুবন্॥১১॥ (যুগ্মকম্)
কথং শক্ষ্যামহে ব্রহ্মন্! দানবৈরভিমর্দ্দনম্।
স্বয়ম্ভুস্তানুবাচেদং নিসৃষ্টোঽত্র বিধির্ময়া॥১২॥
তে বরেণাভিসম্পন্না বলেন চ মদেন চ।
নাববুধ্যন্তি সংমূঢ়া বিষ্ণুমব্যক্তদর্শনম্॥১৩॥
বরাহরূপিণং দেবমধৃষ্যমমরৈরপি।
এষ বেগেন গত্বা হি যত্র তে দানবাধমাঃ॥১৪॥
অন্তর্ভূমিগতা ঘোরা নিবসন্তি সহস্রশঃ।
শময়িষ্যতি তচ্ছ্রুত্বা জহৃষুঃ সুরসত্তমাঃ॥১৫॥ (বিশেষকম্)

## ভারতকৌমুদী

পৃথিবীমিতি। দিবৌকসো দেবাঃ। অভিসংস্তীর্ণং সর্ব্বতো ব্যাপ্তাম্। সংনিমজ্জতীম্ অধো গচ্ছন্তীম্। আদিতেয়া দেবাঃ॥১০—১১॥

কথমিতি। নিসৃষ্টো বিহিতঃ, বিধিঃ প্রতীকারোপায়ঃ॥১২॥

ত ইতি। বরেণ মদ্দত্তেন। অব্যক্তং চিন্ময়ত্বাদস্পষ্টং দর্শনং যস্য তম্। দেবং বিষ্ণুম্। এষ বিষ্ণুঃ। অন্তর্ভূমিগতা ভূগর্ভগৃহস্থিতাঃ॥১৩—১৫॥

## ভারতভাবদীপঃ

প্রাপ্তেত্যাদিনা॥১—৯॥ পৃথিবীং বুদ্ধিং বাসনারূপবীজানাং ক্ষেত্রভূতাং দানবৈঃ কামক্রোধাদ্যৈরভিসংস্তীর্ণাং সর্ব্বতো ব্যাপ্তাম্॥১০—১৩॥ বরাহরূপিণং বরঞ্চ তদহশ্চেতি ব্যুৎপত্ত্যা শ্রেষ্ঠক্রতুযোগস্তত্র রূপয়িতুমাবির্ভবিতুং শীলমস্য তম্, অহঃশব্দস্য ক্রতুবাচিত্বং 'অহঃ ক্রতা'বিত্যাদিষু দৃষ্টম্।

ক্রমে তাঁহারা দেখিলেন—ভীষণ মূর্ত্তি ও মহাবল দানবেরা সকল দিক্ ব্যাপ্ত করিয়াছে; তাহাতে পৃথিবী পীড়িতা, ভারার্ত্তা, বিষণ্ণা ও দুঃখিতা হইয়া যেন মগ্ন হইয়া যাইতেছেন। তাহার পর দেবতারা ভীত হইয়া ব্রহ্মাকে এই কথা বলিলেন—॥১০-১১॥

'ভগবন্! আমরা কি করিয়া দানবগণের উৎপীড়ন সহ্য করিব।' তখন ব্রহ্মা দেবগণকে বলিলেন—'দেবগণ! আমি এ বিষয়ে প্রতীকারের উপায় করিয়াছি॥১২॥

সেই অসুরেরা আমারই বরে বরসম্পন্ন ও মদমত্ত হইয়াছে; কিন্তু সেই মূর্খেরা অব্যক্তমূর্ত্তি, বরাহরূপী এবং দেবগণেরও অধর্ষণীয় বিষ্ণুদেবকে জানিতে পারিতেছে না। সেই ভয়ঙ্কর সহস্র সহস্র দানবাধমেরা ভূগর্ভে যে স্থানে বাস করিতেছে, এই বিষ্ণুদেব বেগে সেই স্থানে যাইয়া দানবগণকে নিবৃত্ত করিবেন।' দেবশ্রেষ্ঠগণ ব্রহ্মার সেই কথা শুনিয়া আনন্দিত হইলেন॥১৩—১৫॥

ততো বিষ্ণুর্মহাতেজা বরাহং রূপমাস্থিতঃ।
অন্তর্ভূমিং সম্প্রবিশ্য জগাম দিতিজান্ প্রতি ॥১৬॥
দৃষ্ট্বা চ সহিতাঃ সর্বে দৈত্যাঃ সত্ত্বমমানুষম্।
প্রসহ্য তরসা সর্বে সন্তস্থুঃ কালমোহিতাঃ ॥১৭॥
ততস্তে সমভিদ্রুত্য বরাহং জগৃহুঃ সমম্।
সংক্রুদ্ধাশ্চ বরাহং তং ব্যকর্ষন্ত সমন্ততঃ ॥১৮॥
দানবেন্দ্রা মহাকায়া মহাবীর্য্যবলোচ্ছ্রিতাঃ।
নাশক্নুবংশ্চ কিঞ্চিত্তে তস্য কর্ত্তুং তদা বিভো! ॥১৯॥
ততোঽগচ্ছন্ বিস্ময়ং তে দানবেন্দ্রো ভয়ং তথা।
সংশয়ং গতমাত্মানং মেনিরে চ সহস্রশঃ ॥২০॥

---

ভারতকৌমুদী

তত ইতি। আস্থিত আশ্রিতঃ। দিতিজান্ তান্ অসুরান্ ॥১৬॥
দৃষ্ট্বেতি। সত্ত্বং প্রাণিনম, অমানুষং মনুষ্যভিন্নম্। প্রসহ্য হঠাৎ, তরসা বলেন ॥১৭॥
তত ইতি। সমভিদ্রুত্য দ্রুতং গত্বা, সমং যুগপৎ ॥১৮॥
দানবেন্দ্রা ইতি। মহদ্ভ্যাং বীর্য্যবলাভ্যাম উচ্ছ্রিতা উদ্ধতাঃ ॥১৯॥
তত ইতি। সংশয়ং জীবনসন্দেহম্ ॥২০॥

ভারতভাবদীপঃ

দানবাঃ কামক্রোধাদয়ঃ ॥১৪॥ অন্তর্ভূমিগতা দেহস্থাঃ ॥১৫॥ বিষ্ণুঃ সত্ত্বং বরাহং যাগাত্মকম্ ॥১৬॥ সত্ত্বং সত্ত্বগুণং বিষ্ণুম্ অমানুষং দিব্যং ব্যবহিতাদিগ্রাহকত্বাৎ। সন্তস্থুর্নাশং গতাঃ; সংপূর্ব্বস্য

তাহার পর মহাতেজা বিষ্ণু বরাহরূপ ধারণপূর্ব্বক ভূগর্ভে প্রবেশ করিয়া সেই অসুরগণের নিকট গমন করিলেন ॥১৬॥

তখন অসুরেরা সকলে সেই অলৌকিক জন্তু দর্শন করিয়া তৎক্ষণাৎ সকলে সম্মিলিত ও কালমোহিত হইয়া বলাবলম্বনপূর্ব্বক অবস্থান করিল ॥১৭॥

তাহার পর তাহারা বেগে যাইয়া একদাই সেই বরাহকে ধারণ করিল এবং ক্রুদ্ধ হইয়া তাহাকে সকল দিকে আকর্ষণ করিতে লাগিল ॥১৮॥

রাজা! বিশালাকৃতি, মহাবল, মহোৎসাহ ও উদ্ধতস্বভাব সেই দানবেরা তখন বরাহের কিছুই করিতে পারিল না ॥১৯॥

তদনন্তর সেই সহস্র সহস্র দানব ভীত ও বিস্ময়াপন্ন হইল এবং আপনাদিগকে সংশয়াপন্ন মনে করিল ॥২০॥

ততো দেবাধিদেবঃ স যোগাত্মা যোগসারথিঃ।
যোগমাস্থায় ভগবাংস্তদা ভরতসত্তম ! ॥২১॥
বিননাদ মহানাদং ক্ষোভয়ন্ দৈত্যদানবান্।
সন্নাদিতা যেন লোকাঃ সর্বাশ্চৈব দিশো দশ ॥২২॥ (যুগ্মকম্)
তেন সন্নাদশব্দেন লোকানাং ক্ষোভ আগমৎ।
সন্ত্রাস্তাশ্চ ভৃশং লোকে দেবাঃ শক্রপুরোগমাঃ ॥২৩॥
নির্বিচেষ্টং জগচ্চাপি বভূবাতিভৃশং তদা।
স্থাবরং জঙ্গমং চৈব তেন নাদেন মোহিতম্ ॥২৪॥
ততস্তে দানবাঃ সর্ব্বে তেন নাদেন ভীষিতাঃ।
পেতুর্গতাসবশ্চৈব বিষ্ণুতেজঃ প্রমোহিতাঃ ॥২৫॥
রসাতলগতশ্চাপি বরাহস্ত্রিদশদ্বিষম্।
খুরৈর্বিদারযামাস মাংসমেদোঽস্থিসঞ্চয়ান্ ॥২৬॥

## ভারতকৌমুদী

তত ইতি। যোগো যোগগম্য আত্মা স্বরূপং যস্য সঃ, যোগস্য তপস্বিনাং চিত্তবৃত্তির্নিরোধস্য সারথিঃ প্রযোজকঃ, যোগং তেষামসুরাণাং সংহারোপায়ম্। বিননাদ বিশেষেণ চকার ॥২১—২২॥

তেনেতি। ক্ষোভ উদ্বেগেনাস্থিরতা। লোকে স্বর্গে ॥২৩॥

নিবিতি। নির্বিচেষ্টং সর্ব্বচেষ্টারহিতং ভয়েন স্তব্ধীভাবাৎ ॥২৪॥

তত ইতি। গতা অসবঃ প্রাণা যেষাং তে ॥২৫॥

রসেতি। ত্রিদশদ্বিষাং দেবদ্বেষিণামসুরাণাম্ ॥২৬॥

ভরতশ্রেষ্ঠ! তৎপরে যোগগম্য ও যোগের নিয়ন্তা দেবাধিদেব সেই ভগবান্ বরাহরূপী নারায়ণ দৈত্য ও দানবগণকে বিক্ষুব্ধ করিবার জন্য অতিবিশাল গর্জ্জন করিলেন; যাহাতে সমস্ত লোক ও দশ দিক নিনাদিত হইল ॥২১—২২॥

সেই বিশাল গর্জ্জনে লোকের উদ্বেগ ও চাঞ্চল্য উপস্থিত হইল এবং স্বর্গে ইন্দ্র-প্রভৃতি দেবতারা অত্যন্ত ভীত হইয়া পড়িলেন ॥২৩॥

এবং স্থাবর ও জঙ্গমাত্মক সমগ্র জগৎ সেই শব্দে মোহিত হইয়া একেবারে নিশ্চেষ্ট হইয়া পড়িল ॥২৪॥

তাহার পর সেই দানবেরা সকলে বিষ্ণুর তেজে মোহিত হইয়া এবং সেই শব্দে গুরুতর ভয় পাইয়া প্রাণহীন অবস্থায় ভূতলে পতিত হইল ॥২৫॥

(২৬) রসাতলগতাংশ্চাপি বরাহস্ত্রিদশদ্বিষঃ⋯বর্দ্ধ।

নাদেন তেন মহতা সনাতন ইতি স্মৃতঃ।
পদ্মনাভো মহাযোগী ভূতাচার্য্যঃ স ভূতরাট্ ॥২৭॥
ততো দেবগণাঃ সর্ব্বে পিতামহমুপাদ্রবন্।
তত্র গত্বা মহাত্মানমূচুশ্চৈব জগৎপতিম্ ॥২৮॥
নাদোঽয়ং কীদৃশো দেব! নৈনং বিদ্ম বয়ং প্রভো!।
কোঽসৌ হি কস্য বা নাদো যেন বিহ্বলিতং জগৎ।
দেবাশ্চ দানবাশ্চৈব মোহিতাস্তস্য তেজসা ॥২৯॥
এতস্মিন্নন্তরে বিষ্ণুর্বারাহং রূপমাস্থিতঃ।
উদতিষ্ঠন্মহাবাহো! স্তূয়মানো মহর্ষিভিঃ ॥৩০॥

---

ভারতকৌমুদী

নাদেনেতি। সনা নিত্যং তনোতি হৃষ্টেষু বিক্রমমিতি সনাতনঃ, তনোতেঃ পচাদিত্বাদচ। "সনা নিত্যে" ইত্যমরঃ। ভূতানামাচার্য্যঃ শিক্ষয়িতা ॥২৭॥

তত ইতি। উপাদ্রবন্ দ্রুতমুপাগচ্ছন্ ॥২৮॥

নাদ ইতি। অসৌ নাদ কঃ। বিহ্বলিতং সমাকুলীকৃতম্। তেজসা ভীষণত্বেন। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৯॥

এতস্মিন্নিতি। উদতিষ্ঠৎ রসাতলাৎ ॥৩০॥

ভারতভাবদীপঃ

তিষ্ঠতেঃ সমাপ্তিবাচিত্বাৎ ॥১৭॥ নাশক্রমমেবাহ—ততস্ত ইতি ॥১৮—২৬॥ সনাৎ সততমনিতি ভক্তানুগ্রহার্থং চেষ্টত ইতি সনাতনঃ, সনাদন ইত্যপেক্ষিতে দকারস্থানে তকারো নৈরুক্তঃ; নাদেন

---

ক্রমে পাতালস্থিত সেই বরাহ খুরদ্বারা অসুরগণের মাংস, মেদ ও অস্থিসমূহ বিদীর্ণ করিলেন ॥২৬॥

মহাযোগী, জগতের শিক্ষক ও জগতের রাজা নারায়ণ সেই বিশাল শব্দ করায় 'সনাতন' নামে প্রসিদ্ধ হইলেন ॥২৭॥

তাহার পর দেবগণ সত্বর ব্রহ্মার নিকট উপস্থিত হইলেন এবং সে স্থানে উপস্থিত হইয়া মহাত্মা ও জগতের নিয়ন্তা ব্রহ্মাকে বলিলেন—॥২৮॥

'দেব প্রভু! এই গর্জ্জনটা যে কি প্রকার, তাহা আমরা বুঝিতে পারিতেছি না; এই গর্জ্জনটা কি? কাহারই বা গর্জ্জন? যাহাতে সমগ্র জগৎটাই আকুল হইয়া পড়িয়াছে এবং তাহার তেজে দেবগণ ও দানবগণ মোহিত হইয়াছেন' ॥২৯॥

মহাবাহু যুধিষ্ঠির! এই সময়ে ভগবান্ বিষ্ণু বরাহরূপ ধারণ করিয়া পাতাল হইতে উঠিলেন এবং তখন মহর্ষিরা তাঁহার স্তব করিতে লাগিলেন ॥৩০॥

---

(২৯) ·· বিহ্বলতি জগৎ···বর্দ্ধ।

পিতামহ উবাচ।

নিহত্য দানবপতীন্ মহাবর্ষ্মা মহাবলঃ।
এষ দেবো মহাযোগী ভূতাত্মা ভূতভাবনঃ ॥৩১॥
সর্ব্বভূতেশ্বরো যোগী মুনিরাত্মা তথাত্মনঃ।
স্থিরীভবত কৃষ্ণোঽয়ং সর্ববিঘ্নবিনাশনঃ ॥৩২॥
কৃত্বা কর্ম্মাতিসাধ্বেতদশক্যমমিতপ্রভঃ।
সমায়াতঃ স্বমাত্মানং মহাভাগো মহাদ্যুতিঃ ॥৩৩॥
পদ্মনাভো মহাযোগী মহাত্মা ভূতভাবনঃ।
ন সন্তাপো ন ভীঃ কার্য্যা শোকো বা সুরসত্তমাঃ ॥৩৪॥ (যুগ্মকম্)
বিধিরেষ প্রভাবশ্চ কালঃ সংক্ষয়কারকঃ।
লোকান্ ধারয়তা তেন নাদো মুক্তো মহাত্মনা ॥৩৫॥

ভারতকৌমুদী

নিহত্যেতি। মহাবর্ষ্মা বিশালাকৃতিঃ। ভূতানি ভাবযতি সৃজতীতি সঃ ॥৩১॥

সর্ব্বেতি। আত্মনঃ স্থূলদেহমাত্রস্য, আত্মা জীবরূপঃ ॥৩২॥

কৃত্বেতি। অশক্যান্ অন্যৈরিতি শেষঃ। স্বমাত্মানং স্বকীযাং বিষ্ণুমূর্ত্তিম্, সমায়াতঃ প্রাপ্তঃ। ভূতানি ভাবয়তি সৃজতীতি সঃ। কার্য্যা যুষ্মাভিঃ ॥৩৩—৩৪॥

বিধিরিতি। বিধির্বিধাতা, প্রভাবঃ সর্ব্বাধিকতেজাঃ ॥৩৫॥

ভারতভাবদীপঃ

সহ বর্ত্তমানঃ সনাতন ইতি যোগস্য দর্শিতত্বাৎ ॥২৭—৩০॥ মহাবর্ষ্মা মহাকায়ঃ ॥৩১॥ আত্মা পারমার্থিকং স্বরূপম্। আত্মনো জীবস্য ॥৩২॥ স্বমাত্মানং প্রত্যগ্যাথাত্ম্যং সমায়াতঃ প্রাপ্তঃ

ব্রহ্মা বলিলেন—'মহাযোগী, প্রাণিগণের আত্মা, জগতের সৃষ্টিকর্ত্তা, মহাবল ও বিশাল দেহ এই ভগবান্ বিষ্ণু দানবশ্রেষ্ঠগণকে বিনাশ করিয়া পাতাল হইতে উঠিয়াছেন ॥৩১॥

দেবগণ! ইনি সর্ব্বভূতের অধীশ্বর, যোগী, মুনি, সমস্ত প্রাণীর জীবাত্মা এবং সর্ব্ববিঘ্নবিনাশন ভগবান্ নারায়ণ; সুতরাং তোমরা স্থির হও ॥৩২॥

দেবশ্রেষ্ঠগণ! অমিতকান্তি, মহাভাগ, মহাতেজা, মহাযোগী, মহাত্মা ও ভূতস্রষ্টা নারায়ণ অন্যের অসাধ্য অতি সৎকার্য্য করিয়া এখন আবার নিজের বিষ্ণুমূর্ত্তি ধারণ করিয়াছেন। অতএব তোমরা দুঃখ, ভয় বা শোক করিও না ॥৩৩—৩৪॥

ইনি বিধাতা, সর্ব্বাধিক প্রভাবশালী এবং ক্ষয়কারক কাল। এই মহাত্মাই লোকরক্ষা করিবার জন্য সেই ভীষণ গর্জ্জন করিয়াছিলেন ॥৩৫॥

স এষ হি মহাবাহুঃ সর্বলোকনমস্কৃতঃ।
অচ্যুতঃ পুণ্ডরীকাক্ষঃ সর্বভূতাদিরীশ্বরঃ ॥৩৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে অন্তর্ভূমিবিক্রীড়িতে ত্র্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:০:—

## চতুরধিকদ্বিশততমোঽধ্যায়ঃ। §

—:০:—

যুধিষ্ঠির উবাচ।
পিতামহ! মহাপ্রাজ্ঞ! কেশবস্য মহাত্মনঃ।
বক্তুমর্হসি তত্ত্বেন মাহাত্ম্যং পুনরেব তু ॥১॥
ন তৃপ্যাম্যহমপ্যেবং পশ্যন্ শৃণ্বংশ্চ ভারত!।
এবং কৃষ্ণং মহাবাহো! তস্মাদেতদ্‌ব্রবীহি মে ॥২॥

ভারতকৌমুদী

স ইতি। অচ্যুতঃ নিগ্রহানুগ্রহরূপকর্ত্তব্যাদভ্রষ্টঃ ॥৩৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে চতুরধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:০:—

"তস্মাদ্বা এতস্মাদাত্মন আকাশঃ সম্ভূতঃ, আকাশাদ্বায়ুঃ, বায়োরাপ ইত্যাদি-শ্রুত্যুক্তক্রমেণ তন্মাত্রাপরপর্য্যায়াণাং সূক্ষ্মভূতানামুৎপত্তিং তেভ্যশ্চ স্থূলভূতানামুদ্‌ভবং প্রামানয়ন্নিমমধ্যায়মারভতে পিতেতি। তত্ত্বেন যাথার্থ্যেন, কেশবস্য মাহাত্ম্যমিতি সম্বন্ধঃ ॥১॥

ইনিই সেই মহাবাহু, সর্ব্বলোকনমস্কৃত, সর্ব্বভূতের আদি ও অধীশ্বর অচ্যুত নারায়ণ' ॥৩৬॥

—:০:—

যুধিষ্ঠির বলিলেন—'মহাপ্রাজ্ঞ পিতামহ! আপনি পুনরায় যথাযথভাবে মহাত্মা কৃষ্ণের মাহাত্ম্য বলুন ॥১॥

* '...নবাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, '...অষ্টাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ' নি।
§ ...অয়মধ্যায়ঃ পি বঙ্গ বৰ্দ্ধ নাস্তি।

ভীষ্ম উবাচ।

শৃণু রাজন্! কথামেতাং বৈষ্ণবীং পাপনাশনীম্।
নারদো মাং পুরা প্রাহ যামহং তে বদামি তাম্ ॥৩॥
দেবর্ষির্নারদঃ পূর্ব্বং তত্ত্বং বেৎস্যামি বৈ হরেঃ।
ইতি সংচিন্ত্য মনসা দধ্যৌ ব্রহ্ম সনাতনম্ ॥৪॥
হিমালয়ে শুভে দিব্যে দিব্যং বর্ষশতং কিল।
অনুচ্ছ্বসন্ নিরাহারঃ সংযতাত্মা জিতেন্দ্রিয়ঃ ॥৫॥ (যুগ্মকম্)
ততোঽন্তরীক্ষে বাগাসীত্তং মুনিপ্রবরং প্রতি।
মেঘগম্ভীরনির্ঘোষা দিব্যা বাহ্যাঽশরীরিণী ॥৬॥
কিমর্থং ত্বং সমাপন্নো ধ্যানং মুনিবরোত্তম!।
অহং দদামি তে জ্ঞানং ধর্ম্মাদ্যং বা বৃণীষ্ব মাম্ ॥৭॥

ভারতকৌমুদী

নম্বু পুনঃ কথমেতৎ পৃচ্ছসীত্যাহ নেতি। এবমিমম্ ॥২॥
শৃণ্বিতি। পাপং নাশ্যতে অনয়েতি তাম্ ॥৩॥
দেবর্ষিরিতি। তত্ত্বং স্বরূপম্। দধ্যৌ চিন্তয়ামাস। অনুচ্ছ্বসন্ শ্বাসত্যাগমকুর্ব্বন্ ॥৪—৫॥
তত ইতি। দিব্যা অলৌকিকী, বাহ্যাঃ সুস্পষ্টাঃ, অশরীরিণী অদেহিপ্রযুক্তা ॥৬॥
কিমিতি। সমাপন্নঃ প্রাপ্তঃ। ধর্ম্মাদ্যং ধর্ম্মার্থাদিকম্ ॥৭॥

ভরতনন্দন মহাবাহু! আমি এই কৃষ্ণকে দেখিয়া এবং উঁহার চরিত্র শুনিয়াও তৃপ্তিলাভ করিতেছি না; অতএব ইহা আপনি আমার নিকট পুনরায় বলুন' ॥২॥

ভীষ্ম বলিলেন—'রাজা! পূর্ব্বে নারদ আমার নিকট যে কথা বলিয়াছিলেন, আমি তোমার নিকট সেই পাপনাশিনী বৈষ্ণবী কথা বলিতেছি, তুমি শ্রবণ কর ॥৩॥

পূর্ব্বকালে দেবর্ষি নারদ মনে মনে চিন্তা করিলেন যে, আমি ভগবান্ নারায়ণের তত্ত্ব জানিব। তিনি ইহা চিন্তা করিয়া হিমালয়ের কোন পবিত্র স্থানে থাকিয়া দেব-পরিমাণে শতবৎসর পর্য্যন্ত উপবাসী, সংযতচিত্ত ও জিতেন্দ্রিয় হইয়া শ্বাস ত্যাগ না করিয়া, সনাতন পরব্রহ্মের ধ্যান করিলেন ॥৪—৫॥

তাহার পর মুনিশ্রেষ্ঠ নারদের প্রতি একটী আকাশবাণী হইল; তাহা মেঘ-গর্জ্জনের ন্যায় গম্ভীর, অলৌকিক, সুস্পষ্ট এবং অশরীরিপ্রযুক্ত হইয়াছিল ॥৬॥

'হে মুনিশ্রেষ্ঠ! তুমি কি জন্য ধ্যান করিতেছ? আমি তোমাকে জ্ঞান দান করিতেছি অথবা তুমি আমার নিকট ধর্ম্মপ্রভৃতি যাহা হয়, বরণ কর' ॥৭॥

তচ্ছ্রুত্বা মুনিরালোচ্য সম্ভ্রমাবিষ্টমানসঃ।
কিংন্নু স্যাদিতি সংচিন্ত্য বাক্যমাহাপরং প্রতি ॥৮॥
কস্ত্বং ভবানণ্ডং বিভেদ মধ্যে সমাস্থিতো বাক্যমুদীরয়ন্মাম্।
ন রূপমন্যত্তব দৃশ্যতে বৈ ঈদৃগ্‌বিধস্ত্বং সমধিষ্ঠিতোঽসি ॥৯॥
পুনস্তমাহ স মুনিমনন্তোঽহং বৃহত্তরঃ।
ন মাং মূঢ়া বিজানন্তি জ্ঞানিনো মাং বিদন্ত্যত ॥১০॥
তং প্রত্যাহ মুনিঃ শ্রীমান্ প্রণতো বিনয়ান্বিতঃ।
ভবন্তং জ্ঞাতুমিচ্ছামি তব তত্ত্বং ব্রবীহি মে ॥১১॥
তস্য তদ্বচনং শ্রুত্বা নারদং প্রাহ লোকপঃ।
জ্ঞানেন মাং বিজানীহি নান্যথা শক্তিরস্তি তে ॥১২॥

ভারতকৌমুদী

তদিতি। সম্ভ্রমেণ চাঞ্চল্যেন আবিষ্টং মানসং যস্য সঃ। অপরং বক্তারম্ ॥৮॥

ক ইতি। হে দেব! ত্বং কঃ, মধ্যে অন্তরেবাভ্যন্তরে, সমাস্থিতো বিদ্যমানো ভবান্, মামিদং বাক্যম্, উদীরয়ন্ ব্রুবন্ সন্, অণ্ডমিদং ব্রহ্মাণ্ডম্, বিভেদ স্বরস্য তীব্রতয়া বিদারয়ামাসেব। তব অন্যৎ বাক্যোচ্চারণভিন্নং রূপং ময়া ন দৃশ্যতে। অতএব ত্বমীদৃগ্‌বিধঃ অদৃশ্যরূপ এব ত্বং সমধিষ্ঠিতোঽসি ॥৯॥

পুনরিতি। বৃহত্তরঃ অপরানন্তাপেক্ষয়া বিশালতরঃ ॥১০॥

তমিতি। শ্রীমান্ মতিমান্ ॥১১॥

তস্যেতি। লোকপো জগৎপতিঃ। শক্তির্মজ্জ্ঞানসামর্থ্যম্ ॥১২॥

---

নারদ সেই বাক্য শুনিয়া চঞ্চলচিত্ত হইয়া সকল দিকে দৃষ্টিপাত করিয়া 'এখন কি করা যায়' ইহা ভাবিয়া সেই বাক্যবক্তার প্রতি এই কথা বলিলেন ॥৮॥

'দেব! আপনি কে? আপনি এই ব্রহ্মাণ্ডেরই মধ্যে থাকিয়া আমার প্রতি এইরূপ বাক্য বলিয়া স্বরের তীব্রতাবশতঃ এই ব্রহ্মাণ্ড যেন বিদীর্ণ করিয়া ফেলিয়াছেন। আপনার অন্যরূপ দেখিতেছি না; আপনি অদৃশ্যরূপেই রহিয়াছেন' ॥৯॥

সেই দেবতা পুনরায় নারদকে বলিলেন—'আমি বৃহত্তর অনন্ত; মূর্খেরা আমাকে জানে না, জ্ঞানীরাই আমাকে জানিতে পারেন' ॥১০॥

তখন বুদ্ধিমান্ নারদ অবনত ও বিনীত হইয়া সেই দেবতাকে বলিলেন—'আমি আপনাকে জানিতে ইচ্ছা করি; অতএব আপনি আপনার স্বরূপ আমার নিকট বলুন' ॥১১॥

নারদ উবাচ।

কীদৃগ্ বিধস্তু তজ্ জ্ঞানং যেন জানামি তে তনুম্।
অনন্ত! তন্মে ব্রূহি ত্বং যদ্যনুগ্রহবানহম্ ॥১৩॥

লোকপাল উবাচ।

বিকল্পহীনং বিপুলং তস্য চূড়ং শিবং পরম্।
জ্ঞানং তত্তেন জানাসি সাধনং প্রতি তে মুনে! ॥১৪॥
অত্রাবৃত্য স্থিতং হ্যেতত্তচ্ছুদ্ধমিতরন্মৃষা।
এতত্তে সর্বমাখ্যাতং সংক্ষেপান্মুনিসত্তম! ॥১৫॥

নারদ উবাচ।

ত্বমেব তব যত্তত্ত্বং ব্রূহি লোকগুরো! মম।
ভবন্তং জ্ঞাতুমিচ্ছামি কীদৃগ্ ভূতস্ত্বমব্যয়! ॥১৬॥

---

ভারতকৌমুদী

**কীদৃগিতি।** তনুং স্বরূপম্। অনুগ্রহবান্ তবানুগ্রহপাত্রম্ ॥১৩॥

বিকল্পেতি। হে মুনে! তে তব সাধনং প্রতি মৎস্বরূপবোধোপায়বিষয়ে, বিকল্পহীনং বিবিধকল্পরহিতম্, কেবলমদ্বিষয়মিত্যর্থঃ, বিপুলং বিশালং ধারাবাহীতি যাবৎ, চূড়ং সর্ব্বোপরিতনম্, শিবং মঙ্গলপরং পরম্ উত্তমঞ্চ তৎ প্রসিদ্ধং তস্য মম জ্ঞানম্, তেনৈব জ্ঞানেন মাং জানাসি ॥১৪॥

অত্রেতি। এতজ্ জ্ঞানং তদাত্মকং মৎস্বরূপম্, আবৃত্য জগদ্ব্যাপ্য স্থিতং তদেব শুদ্ধং সত্যম্, অত্র জগতি ইতরং ঘটপটাদিকম্, মৃষা মিথ্যা মায়িকত্বাৎ রজ্জুসর্পবৎ ॥১৫॥

---

নারদের সেই কথা শুনিয়া জগদীশ্বর নারদকে বলিলেন—'তুমি জ্ঞানদ্বারা আমাকে জানিতে ইচ্ছা কর; কিন্তু অন্য উপায়ে আমাকে জানিবার তোমার শক্তি নাই' ॥১২॥

নারদ বলিলেন—'আমি যাহাদ্বারা আপনার স্বরূপ জানিব, সেই জ্ঞানটী কি প্রকার? অনন্ত! আমি যদি আপনার অনুগ্রহের পাত্র হইয়া থাকি, তাহা হইলে আপনি আমার নিকট সেই জ্ঞানের স্বরূপটী বলুন' ॥১৩॥

জগৎপতি বলিলেন—'নারদ! আমাকে জানিবার পক্ষে যতগুলি উপায় আছে, তাহার মধ্যে সেই জ্ঞানই শ্রেষ্ঠ; যে জ্ঞানের অন্য বিষয় থাকিবে না এবং যে জ্ঞান ধারাবাহী, সর্ব্বোপরিস্থ ও সর্ব্বমঙ্গলময় হইবে, তাহা দ্বারাই আমাকে জানিতে পারিবে ॥১৪॥

এই জ্ঞান ব্রহ্মাণ্ড ব্যাপিয়া রহিয়াছে এবং ইহাই সত্য; এতদ্ভিন্ন এই জগতে যাহা কিছু আছে, সে সমস্তই মিথ্যা। মুনিশ্রেষ্ঠ! এই আমি তোমার নিকট সংক্ষেপে সমস্তই বলিলাম' ॥১৫॥

ততঃ প্রহস্য ভগবান্ মেঘগম্ভীরয়া গিরা।
প্রাহেশঃ সর্বভূতানাং ন মে চাস্যং শ্রুতির্ন চ ॥১৭॥
ন ঘ্রাণজিহ্বে দৃক্ চৈব ত্বচা নাস্তি তথা মুনে!।
কথং বক্ষ্যামি চাত্মানমশরীরস্তথা হ্যহম্ ॥১৮॥
তজ্জ্ঞাত্বা বিস্ময়াবিষ্টো মুনিরাহ প্রণম্য তম্।
যেন ত্বং সর্বমাত্মানমনন্তোঽহং বৃহত্তরঃ।
শতোঽহর্মিতি মাং প্রীতঃ প্রোক্তবানসি তৎ কথম্ ॥১৯॥
পুনস্তমাহ ভগবাংস্তবাপ্যক্ষাণি সন্তি বৈ।
ত্বমেনং ব্রূহি চাত্মানং যদি শক্নোষি নারদঃ।
আত্মা যথা তব মুনে! বিদিতস্তু ভবিষ্যতি ॥২০॥

---

ভারতকৌমুদী

ত্বমিতি। হে অব্যয়! অবিনশ্বর! ॥১৬॥
তত ইতি। ঈশ ঈশ্বরঃ। আস্যং মুখম্, শ্রুতিঃ কর্ণঃ ॥১৭॥
নেতি। ত্বচা ত্বক্ "টাপঞ্চাপি হলান্তানাম্" ইতি ত্বক্‌শব্দাৎ টাপ্ ॥১৮॥
তদিতি। শতঃ শতসংখ্যকঃ সুবহুল ইত্যর্থঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৯॥
পুনরিতি। অক্ষাণি ইন্দ্রিয়াণি। বিদিতস্তব বচনাৎ। অয়মপি ষট্‌পাদঃ শ্লোকঃ ॥২০॥

---

নারদ বলিলেন- 'লোকগুরু! আপনার যাহা স্বরূপ, তাহা আপনি আমার নিকট বলুন। হে অব্যয়! আপনি কীদৃশ, তাহা আমি জানিতে ইচ্ছা করি' ॥১৬॥

তাহার পর সর্ব্বভূতের অধীশ্বর ভগবান্ অনন্ত হাস্য করিয়া মেঘগম্ভীরবাক্যে বলিলেন—'আমার মুখ নাই, কর্ণ নাই ॥১৭॥

মুনি! আমার নাসিকা নাই, জিহ্বা নাই এবং ত্বক্‌ও নাই; আমি শরীর-বিহীন (নিরাকার); সুতরাং আমি কি করিয়া নিজের স্বরূপ বলিব' ॥১৮॥

তাহা শুনিয়া নারদ বিস্ময়াপন্ন হইয়া তাঁহাকে নমস্কার করিয়া বলিলেন—'দেব! আপনি সন্তুষ্ট হইয়া পূর্ব্বে যে আমাকে বলিয়াছেন—'আমি অনন্ত, সর্ব্বাপেক্ষা বৃহৎ এবং অতি বহুতর, আপনি নিরাকার হইলে, উহা বলা কিপ্রকারে সম্ভবপর হয়?' ॥১৯॥

ভগবান্ অনন্তদেব পুনরায় নারদকে বলিলেন—'নারদ! তোমারও ত ইন্দ্রিয় আছে; সুতরাং তুমি যদি সমর্থ হয়; তবে এই আত্মার বিষয় বল। তোমার উক্তি অনুসারে যাহাতে আত্মা আমার জানা হইবে ॥২০॥

মাঞ্চ জানাসি তেন ত্বমেকং সাধনমাবয়োঃ।
ইত্যুক্ত্বা ভগবান্ দেবস্ততো নোবাচ কিঞ্চন ॥২১॥
নারদোঽপ্যুস্ময়ন্ খিন্নঃ ক্ব গতোঽসাবিতি প্রভুঃ।
স্থিত্বা স দীর্ঘকালঞ্চ মুনির্ব্যামূঢ়মানসঃ ॥২২॥
আহ মাং ভগবান্ দেবস্ত্বনন্তোঽহং বৃহত্তরঃ।
তেনাহমিতি সর্বস্য কো বানন্তো বৃহত্তরঃ ॥২৩॥
কেয়মুর্ব্বী হ্যনন্তাখ্যা বৃহতী নূনমেব সা।
যস্যাং জানন্তি ভূতানি বিলীনানি ততস্ততঃ।
এনাং পৃচ্ছামি তরুণীং সৈষা নূনমুবাচ মাম্ ॥২৪॥
ইত্যেবং স মুনিঃ শ্রীমান্ কৃত্বা নিশ্চয়মাত্মনঃ।
স ভূতলং সমাবিশ্য প্রণিপত্যেদমব্রবীৎ ॥২৫॥

ভারতকৌমুদী

মামিতি। একমেকবিধম্, সাধনং করণম্ ॥২১॥

নারদ ইতি। উৎস্ময়ন্ বিস্ময়মানঃ। ব্যামূঢ়মানসোঽভবদিতি শেষঃ ॥২২॥

ব্যামূঢ়ত্বে হেতুমাহ আহেতি। অহমিতি। সর্ব্বস্যৈবাত্মনি প্রতীতির্ভবতীতি শেষঃ ॥২৩॥

কেতি। উর্ব্বী পৃথিবী, নূনং নিশ্চিতমেব সা উর্বী বৃহতী বিশালা। তত এব অনন্তাখ্যা। জানন্তি সন্ত এব, ভূতানি প্রাণিনঃ। এনাং তরুণীমুর্ব্বীম্। উবাচ বক্ষ্যতি। "আশংসায়াং ভূতবচ্চ" ইত্যতীতনির্দ্দেশঃ। "ভূর্ভূমিরচলানন্তা" ইত্যমরঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৪॥

ইতীতি। ভূতলং সমাবিশ্য ভূগর্ভে প্রবিশ্য, ভুবমেব প্রণিপত্য ॥২৫॥

আমার ও তোমার ইন্দ্রিয়গুলি একবিধ; সুতরাং তাহাদ্বারা তুমি আমাকে জানিতে পার।' এই কথা বলিয়া ভগবান্ অনন্তদেব তাহার পরে আর কিছু বলিলেন না ॥২১॥

নারদও 'ঐ প্রভু কোথায় গেলেন' ইহা ভাবিয়া বিস্মিত ও খিন্ন হইয়া নীরব থাকিয়া দীর্ঘকাল যাবৎ বিশেষ মুগ্ধচিত্ত হইলেন ॥২২॥

ভগবান্ আমাকে বলিয়াছেন যে, 'আমি বৃহত্তর অনন্ত।' তাহাতে 'অহম্' এই শব্দে সকলের আত্মাই ত বুঝায়; তবে বৃহত্তর অনন্ত কে? ॥২৩॥

অনন্তনাম্নী এই পৃথিবী কিরূপ; নিশ্চয়ই ইনি বৃহতী হইবেন। কারণ, যাঁহাতে সমস্ত প্রাণী নানাস্থানে অবস্থান করিতেছে, ইহা সকলেই জানে; অতএব আমি এই তরুণী পৃথিবীকে জিজ্ঞাসা করি; তাহাতে নিশ্চয়ই ইনি আমাকে বলিবেন ॥২৪॥

আশ্চর্য্যাসি চ ধন্যাসি বৃহতী ত্বং বসুন্ধরে।।
ত্বামত্র বেত্তুমিচ্ছামি যাদৃগ্‌ভূতাসি শোভনে! ॥২৬॥
তচ্ছ্রুত্বা ধরণী দেবী স্ময়মানাঽব্রবীদিদম্।
নাহং হি বৃহতী বিপ্র! ন চানন্তা চ সত্তম! ॥২৭॥
কারণং মম যো গন্ধো গন্ধাত্মানং ব্রবীহি তম্।
ততো মুনিস্তদ্ধি তত্ত্বং প্রণিপত্যেদমব্রবীৎ ॥২৮॥
কারণং মে জলং মত্তো বৃহত্তরতমং হি তৎ।
স সমুদ্রং মুনির্গত্বা প্রণিপত্যেদমব্রবীৎ ॥২৯॥
আশ্চর্য্যোঽসি চ ধন্যোঽসি হ্যনন্তোঽসি বৃহত্তরঃ।
ভবন্তং বেত্তুমিচ্ছামি কীদৃগ্‌ভূতস্ত্বমব্যয়! ॥৩০॥

---

ভারতকৌমুদী

আশ্চর্য্যেতি। আশ্চর্য্যাসি বিচিত্রবস্তুধারণাৎ, তত এব চ ধন্যা পুণ্যবত্যসি ॥২৬॥
তদিতি। স্ময়মানা মন্দং হসন্তী। বৃহতী বিশালা ॥২৭॥
কারণমিতি। গন্ধো গন্ধতন্মাত্রম্। তত্ত্বং গন্ধতন্মাত্রম্, ইদং পূর্ব্বোক্তবিধম্ ॥২৮॥
কারণমিতি। মত্তো মদপেক্ষয়া, বৃহত্তরতমম্ অতীববৃহৎ ॥২৯॥
আশ্চর্য্য ইতি। আশ্চর্য্যঃ নানাবিধপ্রাণিরত্নাদ্যাধারত্বাৎ। হে অব্যয়! অনশ্বর! ॥৩০॥

---

বুদ্ধিমান্ নারদ এইরূপ নিশ্চয় করিয়া ভূগর্ভে প্রবিষ্ট হইয়া প্রণিপাতপূর্ব্বক এই কথা বলিলেন—॥২৫॥

'পৃথিবি! আপনি আশ্চর্য্যা, ধন্যা ও বিশালা কি? শোভনে! আপনি যে প্রকারই হউন না, আপনাকে আমি জানিতে ইচ্ছা করি' ॥২৬॥

তাহা শুনিয়া পৃথিবীদেবী ঈষৎ হাস্য করিয়া এই কথা বলিলেন—'সাধুশ্রেষ্ঠ ব্রাহ্মণ! আমি বৃহতীও নহি, অনন্তাও নহি ॥২৭॥

যে গন্ধতন্মাত্র আমার কারণ, আপনি সেই গন্ধতন্মাত্রকে এই কথা জিজ্ঞাসা করুন।' তাহার পর নারদ প্রণিপাত করিয়া সেই গন্ধতন্মাত্রকে এই কথা বলিলেন (পূর্ব্বোক্ত প্রশ্নই করিলেন) ॥২৮॥

(তখন গন্ধতন্মাত্র বলিল)—'আমার কারণ জল; সেই জল আমা অপেক্ষা অত্যন্ত বৃহৎ।' তাহার পর নারদ সমুদ্রে যাইয়া প্রণিপাত করিয়া এই কথা বলিলেন—॥২৯॥

'সরিৎপতি! আপনি আশ্চর্য্য, ধন্য, অনন্ত ও বৃহত্তর কি? আপনি যে প্রকারই হউন না কেন, আমি আপনাকে জানিতে ইচ্ছা করি' ॥৩০॥

তচ্ছ্রুত্বা সরিতাং নাথঃ সমুদ্রো মুনিমব্রবীৎ।
কারণং মেঽত্র সংপৃচ্ছ রসাত্মানং বৃহত্তরম্ ॥৩১॥
ততো বৃহত্তরং বিদ্বংস্ত্বং পৃচ্ছ মুনিসত্তম!।
ততো মুনির্যথাযোগং জলং তত্ত্বমবেক্ষ্য তৎ ॥৩২॥
জলাত্মানং প্রণম্যাহ জলতত্ত্বস্থিতো মুনিঃ।
আশ্চর্য্যোঽসি চ ধন্যোঽসি হ্যনন্তোঽসি বৃহত্তরঃ ॥৩৩॥ (যুগ্মকম্)
ভবন্তং শ্রোতুমিচ্ছামি কীদৃগ্ভূতস্ত্বমব্যয়!।
ততো রসাত্মকঃ সোঽনু মুনিমাহ পুনঃ পুনঃ ॥৩৪॥
মমাপি কারণং পৃচ্ছ তেজোরূপং বিভাবসুম্।
নাহং বৃহত্তরো ব্রহ্মন্নাপ্যনন্তশ্চ সত্তম! ॥৩৫॥
ততোঽগ্নিং প্রণিপত্যাহ মুনির্বিস্মিতমানসঃ।
যজ্ঞাত্মানং মহাবাসং সর্বভূতনমস্কৃতম্ ॥৩৬॥

ভারতকৌমুদী

তদিতি। রসাত্মানং রসতন্মাত্রম্, তত এব স্থূলজলোৎপত্তেঃ ॥৩১॥
তত ইতি। বৃহত্তরং তত্ত্বান্তরং বা। জলতত্ত্বস্থিতো জলপদার্থগতঃ ॥৩২—৩৩॥
ভবন্তমিতি। রসাত্মকো রসতন্মাত্রম্, অনু পশ্চাৎ ॥৩৪॥
মমেতি। বিভাবসুম্ অগ্নিম্ ॥৩৫॥
তত ইতি। যজ্ঞস্য আত্মা স্বরূপং যস্মাৎ তম্, মহান্ আবাসঃ কুণ্ডাদিকো যস্য তম্ ॥৩৬

তাহা শুনিয়া সরিৎপতি সমুদ্র নারদকে বলিলেন—'আমার কারণ রসতন্মাত্র এবং তাহা আমা অপেক্ষা বৃহৎও বটে; অতএব আপনি তাহার নিকট এই বিষয় জিজ্ঞাসা করুন ॥৩১॥

জ্ঞানী মুনিশ্রেষ্ঠ! কিংবা আপনি তাহা অপেক্ষাও কোন বৃহত্তর পদার্থকে জিজ্ঞাসা করুন।' তাহার পর নারদ জলতত্ত্বের দিকে যথাসম্ভব দৃষ্টিপাত করিয়া এবং তথায় থাকিয়া প্রণিপাতপূর্ব্বক জলতন্মাত্রকে বলিলেন—'আপনি আশ্চর্য্য, ধন্য, অনন্ত ও বৃহত্তর কি? আপনি কি প্রকার, তাহা আমি জানিতে ইচ্ছা করি ॥৩২—৩৩॥

হে অনশ্বর! আপনি কি প্রকার, তাহা আমি জানিতে ইচ্ছা করি।' তাহার পর সেই রসতন্মাত্র বার বার নারদকে বলিল—॥৩৪॥

'সাধুশ্রেষ্ঠ ব্রাহ্মণ! তেজোরূপ অগ্নি আমার কারণ, আপনি তাঁহাকে জিজ্ঞাসা করুন; কিন্তু আমি বৃহত্তরও নহি, অনন্তও নহি' ॥৩৫॥

আশ্চর্য্যোঽসি চ ধন্যোঽসি হ্যনন্তশ্চ বৃহত্তরঃ।
ভবন্তং বেত্তুমিচ্ছামি কীদৃগ্ভূতস্ত্বমব্যয়! ॥৩৭॥
ততঃ প্রহস্য ভগবান্ মুনিং স্বিষ্টকৃদব্রবীৎ।
নাহং বৃহত্তরো ব্রহ্মন্নাপ্যনন্তশ্চ সত্তম!।
কারণং মম রূপং যত্তং পৃচ্ছ মুনিসত্তম! ॥৩৮॥
ততো যোগক্রমেণৈব প্রতীতং তং প্রবিশ্য সঃ।
রূপাত্মানং প্রণম্যাহ নারদো বদতাংবরঃ ॥৩৯॥
আশ্চর্য্যোঽসি চ ধন্যোঽসি হ্যনন্তোঽসি বৃহত্তরঃ।
ভবন্তং বেত্তুমিচ্ছামি কীদৃগ্ভূতস্ত্বমব্যয়! ॥৪০॥
উৎস্ময়িত্বা তু রূপাত্মা তং মুনিং প্রত্যুবাচ হ।
বায়ুর্মে কারণং ব্রহ্মন্! তং পৃচ্ছ মুনিসত্তম!।
মত্তো বৃহত্তরঃ শ্রীমাননন্তশ্চ মহাবিলম্ ॥৪১॥

ভারতকৌমুদী

আশ্চর্য্য ইতি। আশ্চর্য্যঃ সর্ব্বদহনসামর্থ্যাৎ ॥৩৭॥

তত ইতি। স্বিষ্টং যজমানস্য সদভীষ্টং করোতীতি স স্বিষ্টকৃদগ্নিঃ। রূপং রূপতন্মাত্রম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৮॥

তত ইতি। যোগক্রমেণ ধ্যানবলেন, প্রতীতং জ্ঞাতম্। রূপাত্মানং রূপতন্মাত্রম্ ॥৩৯॥

আশ্চর্য্য ইতি। আশ্চর্য্যঃ অসংখ্যবিধত্বাদিতি ভাবঃ ॥৪০॥

তাহার পর বিস্মিতচিত্ত নারদ যজ্ঞরূপী কুণ্ডস্থণ্ডিলবাসী ও সর্ব্বভূতনমস্কৃত অগ্নিকে নমস্কার করিয়া বলিলেন—॥৩৬॥

'অনশ্বর অগ্নিদেব! আপনি আশ্চর্য্য, ধন্য, অনন্ত ও বৃহত্তর কি? আপনি কি রূপ, তাহা আমি জানিতে ইচ্ছা করি' ॥৩৭॥

তাহার পর যজমানের সদভীষ্টকারী ভগবান্ অগ্নিদেব হাস্য করিয়া নারদকে বলিলেন—'সাধুশ্রেষ্ঠ মুনিপ্রধান ব্রাহ্মণ! আমি বৃহত্তর নহি, অনন্তও নহি; কিন্তু আমার কারণ যে রূপতন্মাত্র, তাহাকে আপনি এই কথা জিজ্ঞাসা করুন' ॥৩৮॥

তাহার পর বাগ্মিশ্রেষ্ঠ নারদ বিস্মিতচিত্ত হইয়া ধ্যানবলে রূপতন্মাত্রকে জানিয়া এবং তাহাতে প্রবেশ করিয়া প্রণামপূর্ব্বক তাঁহাকে বলিলেন—॥৩৯॥

'অবিনশ্বর রূপ! তুমি আশ্চর্য্য, ধন্য, অনন্ত এবং বৃহত্তর কি? তুমি কি প্রকার, তাহা আমি জানিতে ইচ্ছা করি' ॥৪০॥

স মারুতং প্রণম্যাহ ভগবান্ মুনিসত্তমঃ।
যোগসিদ্ধো মহাযোগী জ্ঞানবিজ্ঞানপারগঃ ॥৪২॥
আশ্চর্য্যোঽসি চ ধন্যোঽসি হ্যনন্তোঽসি বৃহত্তরঃ।
ভবন্তং বেত্তুমিচ্ছামি কীদৃগ্ভূতস্ত্বমব্যয়! ॥৪৩॥
ততো বায়ুর্হি সংপ্রাহ নারদং মুনিসত্তমম্।
কারণং পৃচ্ছ ভগবন্! স্পর্শাত্মানং মমাদ্য বৈ ॥৪৪॥
মত্তো বৃহত্তরঃ শ্রীমাননন্তশ্চ তথৈব সঃ।
ততোঽস্য বচনং শ্রুত্বা স্পর্শাত্মানমুবাচ সঃ ॥৪৫॥
আশ্চর্য্যোঽসি চ ধন্যোঽসি হ্যনন্তোঽসি বৃহত্তরঃ।
ভবন্তং বেত্তুমিচ্ছামি কীদৃগ্ভূতস্ত্বমব্যয়! ॥৪৬॥

ভারতকৌমুদী

উদিতি। উৎস্ময়িত্বা ঈষদ্বিহস্য, রূপাত্মা রূপতন্মাত্রম্। মত্তো মদপেক্ষয়া। মহাবিলং মহাকাশচারী। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪১॥

স ইতি। যোগেন সিদ্ধঃ প্রাপ্তব্রহ্মসাক্ষাৎকারঃ ॥৪২॥

আশ্চর্য্য ইতি। আশ্চর্য্যঃ সদাগতিত্বাদ্ব্যাপিত্বাচ্চ ॥৪৩॥

তত ইতি। স্পর্শাত্মানং স্পর্শতন্মাত্রম্ ॥৪৪॥

মত্ত ইতি। স স্পর্শাত্মা স্পর্শতন্মাত্রমিত্যর্থঃ ॥৪৫॥

আশ্চর্য্য ইতি। আশ্চর্য্যঃ শীতোষ্ণাদিবিবিধরূপত্বাৎ ॥৪৬॥

---

তখন রূপতন্মাত্র ঈষৎ হাস্য করিয়া নারদকে বলিল—'মুনিশ্রেষ্ঠ ব্রাহ্মণ! বায়ু আমার কারণ, আমা অপেক্ষা বৃহত্তর ও শক্তিশালী, অনন্ত ও মহাকাশচারী; অতএব আপনি এ বিষয় তাঁহার নিকট জিজ্ঞাসা করুন' ॥৪১॥

তখন মুনিশ্রেষ্ঠ, যোগসিদ্ধ, মহাযোগী এবং জ্ঞান ও বিজ্ঞানের পারগামী ভগবান্ নারদ বায়ুকে নমস্কার করিয়া বলিলেন—॥৪২॥

'অবিনশ্বর বায়ু! আপনি আশ্চর্য্য, ধন্য, অনন্ত ও বৃহত্তর কি? আপনি কি প্রকার, তাহা আমি জানিতে ইচ্ছা করি' ॥৪৩॥

তাহার পর বায়ু মুনিশ্রেষ্ঠ নারদকে বলিলেন—'ভগবন্! স্পর্শতন্মাত্র আমার কারণ; * সুতরাং আপনি তাহার নিকট এই বিষয় প্রশ্ন করুন ॥৪৪॥

স্পর্শতন্মাত্র আমা অপেক্ষা বৃহত্তর, শক্তিশালী এবং অনন্ত।' তখন নারদ বায়ুর বাক্য শুনিয়া স্পর্শতন্মাত্রকে বলিলেন—॥৪৫॥

তস্য তদ্বচনং শ্রুত্বা স্পর্শাত্মা মুনিমব্রবীৎ।
নাহং বৃহত্তরো ব্রহ্মন্নাপ্যনন্তশ্চ সত্তম ! ॥৪৭॥
কারণং মম চৈবেমমাকাশঞ্চ বৃহত্তরম্।
তং পৃচ্ছ মুনিশার্দ্দূল ! সর্ব্বব্যাপিনমব্যয়ম্ ॥৪৮॥
তচ্ছ্রুত্বা নারদঃ শ্রীমান্ বাক্যং বাক্যবিশারদঃ।
আকাশং সমুপাগম্য প্রণম্যাহ কৃতাঞ্জলিঃ ॥৪৯॥
আশ্চর্য্যোঽসি চ ধন্যোঽসি হ্যনন্তোঽসি বৃহত্তরঃ।
ভবন্তং বেত্তুমিচ্ছামি কীদৃগ্ভূতস্ত্বমব্যয় ! ॥৫০॥
আকাশস্তমুবাচেদং প্রহসন্মুনিসত্তমম্।
নাহং বৃহত্তরো ব্রহ্মন্ ! শব্দো বৈ কারণং মম ॥৫১॥
তং পৃচ্ছ মুনিশার্দ্দূল ! স বৈ মত্তো বৃহত্তরঃ।
ততো হ্যাবিশ্য চাকাশং শব্দাত্মানমুবাচ হ ॥৫২॥

---

ভারতকৌমুদী

তস্যেতি। হে সত্তম ! সাধুশ্রেষ্ঠ ! ॥৪৭॥
কারণমিতি। অব্যয়ম্ অবিনশ্বরম্ ॥৪৮॥
তদিতি। শ্রীমান্ ঐশ্বর্য্যবান্ ॥৪৯॥
আশ্চর্য্য ইতি। আশ্চর্য্যঃ শেষাসত্ত্বাৎ ॥৫০॥
আকাশ ইতি। শব্দঃ শব্দতন্মাত্রম্ ॥৫১॥

---

'অবিনশ্বর স্পর্শতন্মাত্র ! তুমি আশ্চর্য্য, ধন্য, অনন্ত ও বৃহত্তর কি ? তুমি কি প্রকার, তাহা আমি জানিতে ইচ্ছা করি' ॥৪৬॥

স্পর্শতন্মাত্র নারদের সেই কথা শুনিয়া তাঁহাকে বলিল—'সাধুশ্রেষ্ঠ ব্রাহ্মণ ! আমি বৃহত্তর বা অনন্ত নহি ॥৪৭॥

মুনিশ্রেষ্ঠ ! এই আকাশ আমার কারণ, ইনি আমা অপেক্ষা বৃহত্তর, সর্ব্বব্যাপী ও অবিনশ্বর ; অতএব আপনি উঁহার নিকট প্রশ্ন করুন' ॥৪৮॥

বাক্যবিশারদ নারদ তাহার সেই বাক্য শুনিয়া আকাশের নিকট যাইয়া নমস্কার করিয়া কৃতাঞ্জলি হইয়া তাঁহাকে বলিলেন—॥৪৯॥

'অনশ্বর আকাশ ! আপনি আশ্চর্য্য, ধন্য, অনন্ত ও বৃহত্তর কি ? আপনি কি প্রকার, তাহা আমি জানিতে ইচ্ছা করি' ॥৫০॥

তখন আকাশ হাস্য করিয়া মুনিশ্রেষ্ঠ নারদকে এই কথা বলিলেন—'ব্রাহ্মণ ! আমি বৃহত্তর নহি। শব্দ আমার কারণ' ॥৫১॥

স্বরব্যঞ্জনসংযুক্তং নানাহেতুবিভূষিতম্ ।
বেদাখ্যং পরমং গুহ্যং বেদকারণমচ্যুতম্ ॥৫৩॥ (যুগ্মকম্)
আশ্চর্য্যোঽসি চ ধন্যোঽসি হ্যনন্তোঽসি বৃহত্তরঃ ।
ভবন্তং শ্রোতুমিচ্ছামি কীদৃগ্‌ভূতস্ত্বমব্যয় ! ॥৫৪॥
বেদাত্মা প্রত্যুবাচেদং নারদং মুনিপুঙ্গবম্ ।
ময়া কারণভূতেন সর্ববেত্তা পিতামহঃ ॥৫৫॥
ব্রহ্মণো বুদ্ধিসংস্থানমাস্থিতোঽহং মহামুনে ! ।
তস্মাদ্‌বৃহত্তরো মত্তঃ পদ্মযোনির্ম্মহামতিঃ ।
তং পৃচ্ছ মুনিশার্দূল ! সর্ব্বকারণকারণম্ ॥৫৬॥
ব্রহ্মলোকং ততো গত্বা নারদো মুনিপুঙ্গবৈঃ ।
সেব্যমানং মহাত্মানং লোকপালৈর্ম্মরুদ্‌গণৈঃ ॥৫৭॥

---

ভারতকৌমুদী

তমিতি । মত্তো মদপেক্ষয়া । নানাহেতুভিঃ কণ্ঠতালুপ্রভৃতিভিঃ বিভূষিতম্ । বেদকারণং জ্ঞানহেতুম্ ॥৫২—৫৩॥

আশ্চর্য্য ইতি । আশ্চর্য্যো বহুবিধত্বাৎ ॥৫৪॥

বেদেতি । বেদাত্মা বেদভূতঃ শব্দঃ । পিতামহো ব্রহ্মা ।৫৫॥

ব্রহ্মণ ইতি । বুদ্ধিসংস্থানং বুদ্ধিরূপং দেশম্ । ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৬॥

---

সুতরাং সেই শব্দ আমা অপেক্ষা বৃহত্তর ; অতএব মুনিশ্রেষ্ঠ ! আপনি সেই শব্দের নিকট এই বিষয় জিজ্ঞাসা করুন।' তাহার পর নারদ আকাশে উঠিয়া সেই শব্দকে বলিলেন ; সেই শব্দ স্বর ও ব্যঞ্জনসংযুক্ত, কণ্ঠ ও তালুপ্রভৃতি হইতে উৎপন্ন, বেদনামক, পরম গোপনীয়, জ্ঞানের কারণ এবং জ্ঞান হইতে অভ্রষ্ট ছিল ॥৫২—৫৩॥

'অনশ্বর শব্দ ! তুমি আশ্চর্য্য, ধন্য, অনন্ত ও বৃহত্তর কি ? তুমি কি প্রকার, তাহা আমি শুনিতে ইচ্ছা করি' ॥৫৪॥

তখন বেদময় শব্দ মুনিশ্রেষ্ঠ নারদকে এই কথা বলিল—'পিতামহ ব্রহ্মা আমার দ্বারাই সর্ব্বজ্ঞ হইয়াছেন ॥৫৫॥

'মহর্ষি ! আমি ব্রহ্মার বুদ্ধিতে অবস্থান করিতেছি ; অতএব সেই পদ্মযোনি মহামতি ব্রহ্মা আমা হইতে বৃহত্তর ; সুতরাং মুনিশ্রেষ্ঠ ! আপনি সেই সর্ব্বকারণের কারণ, ব্রহ্মার নিকট এই বিষয় জিজ্ঞাসা করুন' ॥৫৬॥

সমুদ্রৈশ্চ সরিদ্ভিশ্চ ভূততত্ত্বৈঃ সভূধরৈঃ।
গন্ধর্ব্বৈরপ্সরোভিশ্চ জ্যোতিষাঞ্চ গণৈস্তথা ॥৫৮॥
স্তুতিস্তোমগ্রহস্তোভৈস্তথা বেদৈর্ম্মুনীশ্বরৈঃ।
উপাস্যমানং ব্রহ্মাণং লোকনাথং পরাৎ পরম্ ॥৫৯॥
হিরণ্যগর্ভং বিশ্বেশং চতুর্বক্ত্রেণ ভূষিতম্।
প্রণম্য প্রাঞ্জলিঃ প্রহ্বস্তমাহ মুনিপুঙ্গবঃ ॥৬০॥ (কলাপকম্)
আশ্চর্য্যোঽসি চ ধন্যোঽসি হ্যনন্তোঽসি বৃহত্তরঃ।
ভবন্তং বেত্তুমিচ্ছামি কীদৃগ্ভূতস্ত্বমব্যয়! ॥৬১॥
তচ্ছ্রুত্বা ভগবান্ ব্রহ্মা সর্বলোকপিতামহঃ।
উৎস্ময়ন্ মুনিমাহেদং কর্ম্মমূলস্য লোপকম্ ॥৬২॥
নাহং বৃহত্তরো ব্রহ্মন্নাপ্যনন্তশ্চ সত্তম!।
লোকানাং মম সর্বেষাং নাথভূতো বৃহত্তরঃ ॥৬৩॥

ভারতকৌমুদী

ব্রহ্মেতি। মরুদ্গণৈরন্যৈর্দেবগণৈঃ। ভূততত্ত্বৈঃ ক্ষিত্যাদিপদার্থৈঃ, সভূধরৈঃ সপর্ব্বতৈঃ। জ্যোতিষাং তারাণাম্। স্তুতিস্তোমৈঃ স্তবসমূহৈঃ গ্রহৈ রব্যাদিভিঃ স্তোভৈঃ প্রাগুক্তস্বরপূরকশব্দৈঃ। প্রহ্বঃ অবনতঃ ॥৫৭—৬০॥

আশ্চর্য্য ইতি। আশ্চর্য্যঃ বিচিত্রপদার্থসৃষ্টিকরণাৎ ॥৬১॥

তদিতি। উৎস্ময়ন্ মন্দং হসন্। কর্ম্মমূলস্য কামস্য, লোপকং নিবর্ত্তকম্ ॥৬২॥

নেতি। নাথভূতঃ পতিঃ ॥৬৩॥

তাহার পর মুনিশ্রেষ্ঠ নারদ ব্রহ্মলোকে যাইয়া দেখিলেন—মুনিশ্রেষ্ঠগণ, দিক্পালগণ, অন্যান্য দেবগণ, সমুদ্রগণ, নদীগণ, পৃথিব্যাদিভূতগণ, পর্ব্বতগণ, গন্ধর্ব্বগণ, অপ্সরোগণ, নক্ষত্রগণ, স্তবগণ, গ্রহগণ, স্বরপূরক শব্দগণ, বেদগণ ও ঋষিগণ সেবা ও উপাসনা করিতেছেন; আর শ্রেষ্ঠ হইতে শ্রেষ্ঠতর লোকনাথ, বিশ্বনাথ ও হিরণ্যগর্ভ, চতুর্ম্মুখ মহাত্মা ব্রহ্মা বসিয়া আছেন; তখন মুনিশ্রেষ্ঠ নারদ তাঁহাকে প্রণাম করিয়া কৃতাঞ্জলি ও অবনত হইয়া বলিলেন—॥৫৭—৬০॥

'হে অনশ্বর! পিতামহ! আপনি আশ্চর্য্য, ধন্য, অনন্ত ও বৃহত্তর কি? আপনি কি প্রকার, তাহা আমি জানিতে ইচ্ছা করি' ॥৬১॥

নারদের সেই বাক্য শুনিয়া, সর্ব্বলোকপিতামহ ভগবান্ ব্রহ্মা ঈষৎ হাস্য করিয়া নারদকে কামনিবর্ত্তক এই বাক্য বলিলেন—॥৬২॥

নন্দগোপকুলে গোপকুমারৈঃ পরিবারিতঃ।
সমস্তজগতাং গোপ্তা গোপবেষেণ সংস্থিতঃ ॥৬৪॥
মদ্রূপঞ্চ সমাস্থায় জগৎসৃষ্টিং করোতি সঃ।
ঐশানমাস্থিতঃ শ্রীমান্ হন্তি নিত্যং হি পাতি চ ॥৬৫॥
বিষ্ণুঃ স্বরূপরূপোঽসৌ কারণং স হরির্মম।
তং পৃচ্ছ মুনিশার্দূল! স চানন্তো বৃহত্তরঃ ॥৬৬॥
ততোঽবতীর্য্য ভগবান্ ব্রহ্মলোকান্মহামুনিঃ।
নন্দগোপকুলে বিষ্ণুমেনং কৃষ্ণং জগৎপতিম্ ॥৬৭॥
বালক্রীড়নকাসক্তং বৎসজালবিভূষিতম্।
পায়য়িত্বাথ বধ্নন্তং ধূলিধূম্রাননং পরম্ ॥৬৮॥
গাহমানৈর্হসদ্ভিশ্চ নৃত্যদ্ভিশ্চ সমন্ততঃ।
পাণিবাদনকৈশ্চৈব সংবৃতং বেণুবাদকৈঃ।
প্রণিপত্যাব্রবীদেনং নারদো ভগবান্ মুনিঃ ॥৬৯॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

অথ কোঽসাবিত্যাহ নন্দেতি। পরিবারিতঃ পরিবেষ্টিতঃ। গোপ্তা রক্ষিতা ॥৬৪॥

মদিতি। ঈশানস্য ভাব ইতি ঐশানমীশ্বরত্বং তৎ ॥৬৫॥

বিষ্ণুরিতি। স্বরূপমাত্মরূপমেব রূপং যস্য সঃ ॥৬৬॥

তত ইতি। কৃষ্ণং কৃষ্ণভূতম্। বালক্রীড়নকেষু বালখেলোপকরণেষু আসক্তম্, বৎসজালেন গোবৎসসমূহেন বিভূষিতম্, পায়য়িত্বা বধ্নন্তং গোবৎসানেব। গাহমানৈঃ ধূলীরালোড়য়দ্ভিঃ। পাণিবাদনকৈঃ করতালিদানকারিভিঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৬৭—৬৯॥

'ব্রাহ্মণ সাধুশ্রেষ্ঠ! আমি বৃহত্তর বা অনন্ত নহি; কিন্তু আমার ও সর্ব্বলোকের অধীশ্বরই বৃহত্তর ॥৬৩॥

সেই সমস্ত জগতের রক্ষক গোপবেষ ধারণ করিয়া গোপবালকগণে পরিবেষ্টিত হইয়া নন্দগোপের গৃহে বাস করিতেছেন ॥৬৪॥

তিনি আমার রূপ ধারণ করিয়া জগৎ সৃষ্টি করেন, আত্মরূপে জগৎ পালন করেন এবং রুদ্ররূপ ধারণ করিয়া জগৎ সংহার করেন ॥৬৫॥

মুনিশ্রেষ্ঠ! পরমাত্মস্বরূপ সেই বিষ্ণুই আমার কারণ এবং তিনিই অনন্ত ও বৃহত্তর; সুতরাং তুমি তাঁহার নিকট এ বিষয় জিজ্ঞাসা কর' ॥৬৬॥

আশ্চর্য্যোঽসি চ ধন্যোঽসি হ্যনন্তশ্চ বৃহত্তরঃ।
বেত্তাসি চাব্যয়শ্চাসি বেত্তুমিচ্ছামি যাদৃশম্ ॥৭০॥
ততঃ প্রহস্য ভগবান্ নারদং প্রত্যুবাচ হ।
মত্তঃ পরতরং নাস্তি মত্তঃ সর্বং প্রতিষ্ঠিতম্ ॥৭১॥
মত্তো বৃহত্তরং নান্যদহমেব বৃহত্তরঃ।
আকাশে চ স্থিতঃ পূর্বমুক্তবানহমেব তে ॥৭২॥
ন মাং বেত্তি জনঃ কশ্চিন্মায়া মম দুরত্যয়া।
ভক্ত্যা ত্বনন্যয়া যুক্তা মাং বিজানন্তি যোগিনঃ ॥৭৩॥

ভারতকৌমুদী

আশ্চর্য্য ইতি। আশ্চর্য্যঃ অসংখ্যরূপত্বাৎ ॥৭০॥
তত ইতি। ভগবান্ কৃষ্ণঃ। পরতরং শ্রেষ্ঠতরং বস্তু ॥৭১॥
মত্ত ইতি। উক্তবান্ অশরীরিণ্যা বাণ্যা ॥৭২॥
নেতি। কথং ন বেত্তীত্যাহ মায়েতি। দুরত্যয়া দুরতিক্রমা ॥৭৩॥

---

তাহার পর ভগবান্ মহামুনি নারদ ব্রহ্মলোক হইতে অবতীর্ণ হইয়া নন্দগোপের গৃহে এই কৃষ্ণস্বরূপ জগৎপতি বিষ্ণুকে দর্শন করিলেন। তৎকালে তিনি বাল-খেলায় ব্যাপৃত ও গোবৎসসমূহে অলঙ্কৃত ছিলেন; কতকগুলি গোবৎসকে দুগ্ধ পান করাইয়া বন্ধন করিতেছিলেন এবং ধূলিতে তাঁহার মুখমণ্ডল ধূম্রবর্ণ হইয়াছিল। বহুতর গোপবালক ধূলি আলোড়ন করিতেছিল; অনেকে হাস্য করিতেছিল, কেহ কেহ সকল দিকে নৃত্য করিতেছিল, বহু বালক করতালি দিতেছিল এবং অনেকে বংশী বাদন করিতেছিল—এই অবস্থায় তাহারা কৃষ্ণকে পরিবেষ্টন করিয়া রহিয়াছিল; তখন ভগবান্ নারদ নমস্কার করিয়া তাঁহাকে বলিলেন—॥৬৭—৬৯॥

'ভগবন্! আপনি আশ্চর্য্য, ধন্য, অনন্ত, বৃহত্তর, সর্ব্বজ্ঞ ও অবিনশ্বর কি? আপনি যে রূপই হউন না কেন, আমি আপনাকে জানিতে ইচ্ছা করি' ॥৭০॥

তাহার পর ভগবান্ কৃষ্ণ হাস্য করিয়া নারদকে বলিলেন - 'আমা হইতে উৎকৃষ্ট বস্তু নাই এবং আমা হইতেই সমস্ত বস্তু জগতে প্রতিষ্ঠিত হইয়াছে ॥৭১॥

আমা হইতে বৃহত্তর অন্য বস্তু নাই এবং আমিই সর্ব্বাপেক্ষা বৃহত্তর; আর আমিই পূর্ব্বে আকাশে থাকিয়া তোমাকে এই কথা বলিয়াছিলাম ॥৭২॥

কোন লোকই আমাকে জানিতে পারে না। কারণ, আমার মায়াকে অতিক্রম করা দুষ্কর; তবে যোগীরা অনন্যগামিনী ভক্তিদ্বারা আমাকে জানিতে পারেন ॥৭৩॥

প্রিয়োঽসি মম ভক্তোঽসি মম তত্ত্বং বিলোকয়।
দদামি তব তজ্‌জ্ঞানং যেন তত্ত্বং প্রপশ্যসি ॥৭৪॥
অন্যেষাঞ্চৈব ভক্তানাং মম যোগরতাত্মনাম্।
দদামি দিব্যং জ্ঞানঞ্চ যেন তত্ত্বং প্রপশ্যসি ॥৭৫॥
অন্যেষাঞ্চৈব ভক্তানাং মম যোগরতাত্মনাম্।
দদামি দিব্যং জ্ঞানঞ্চ তেন তে যান্তি মৎপদম্।
এবমুক্ত্বা যযৌ কৃষ্ণো নন্দগোপগৃহং হরিঃ ॥৭৬॥

ভীষ্ম উবাচ।

এতত্তে কথিতং রাজন্! বিষ্ণুতত্ত্বমনুত্তমম্।
ভজস্বৈনং বিশালাক্ষং জপন্ কৃষ্ণেতি সত্তম! ॥৭৭॥
মোহয়ন্ মাং তথা ত্বাঞ্চ শৃণোত্যেষ ময়েরিতান্।
ধর্ম্মাত্মা চ মহাবাহো! ভক্তান্ রক্ষতি নান্যথা ॥৭৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে বিষ্ণুতত্ত্বকথনে চতুরধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

প্রিয় ইতি। তত্ত্বং স্বরূপম্ ॥৭৪॥
অন্যেষামিতি। যেন যাদৃশেন জ্ঞানেন ত্বমপি মম তত্ত্বং প্রপশ্যসি ॥৭৫॥
অন্যেষামিতি। মম পদং স্থানম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৭৬॥
এতদিতি। বিষ্ণোস্তত্ত্বং স্বরূপম, ন বিদ্যতে উত্তমং যস্মাৎ তৎ ॥৭৭॥

নারদ! তুমি আমার প্রিয় এবং ভক্ত; অতএব তুমি আমার স্বরূপ দর্শন কর; আমি তোমাকে সেই জ্ঞান দান করিতেছি, যাহাদ্বারা তুমি আমার স্বরূপ দর্শন করিতে পারিবে ॥৭৪॥

আমার ধ্যানে নিরত অন্যান্য ভক্তদিগকেও আমি দিব্য জ্ঞানদান করিয়া থাকি; যেরূপ জ্ঞানদ্বারা তুমি আমার স্বরূপ দেখিবে ॥৭৫॥

আমার ধ্যানে নিরত অন্যান্য ভক্তদিগকেও আমি এই দিব্য জ্ঞান দিয়া থাকি; তাহার বলেই তাঁহারা আমার লোকে গমন করিয়া থাকেন।' এই কথা বলিয়া কৃষ্ণরূপী ভগবান্ নারায়ণ নন্দগোপের গৃহে গমন করিলেন' ॥৭৬॥

ভীষ্ম বলিলেন—'সাধুশ্রেষ্ঠ রাজা! এই আমি তোমার নিকট সর্ব্বশ্রেষ্ঠ বিষ্ণুতত্ত্ব বলিলাম। তুমি কৃষ্ণনাম জপ করিতে থাকিয়া এই বিশালনয়ন কৃষ্ণের সেবা কর ॥৭৭॥

* '...নবাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ' নি।

# পঞ্চাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ।

—:०:—

যুধিষ্ঠির উবাচ।

পিতামহ! মহাপ্রাজ্ঞ! সর্ব্বশাস্ত্রবিশারদ!।
প্রয়াণকালে কিং জপ্যং মোক্ষিভিস্তত্ত্বচিন্তকৈঃ ॥১॥
কিংনু স্মরন্ কুরুশ্রেষ্ঠ! মরণে সমুপস্থিতে।
প্রাপ্নুয়াৎ পরমাং সিদ্ধিং শ্রোতুমিচ্ছামি তত্ত্বতঃ ॥২॥

ভীষ্ম উবাচ।

ত্বদ্‌যুক্তশ্চ হিতঃ সূক্ষ্ম উক্তঃ প্রশ্নস্ত্বয়ানঘ!।
শৃণুষ্বাবহিতো রাজন্! নারদেন পুরা শ্রুতম্ ॥৩॥

---

ভারতকৌমুদী

মোহয়ন্নিতি। ঈরিতান্ উক্তান্ ইমান্ বাদান্। অন্যথা অভক্তান্ ॥৭৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে চতুরধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:०:—

পিতেতি। মোক্ষিভির্মুমুক্ষুভিঃ, তত্ত্বচিন্তকৈর্ব্রহ্মধ্যায়িভিঃ ॥১॥

কিমিতি। সিদ্ধিম্ অভীষ্টলোকগতিম্।২॥

ত্বদিতি। ত্বযি যুক্তস্ত্বদ্‌যুক্তঃ, সূক্ষ্মঃ সূক্ষ্মবিষয়কঃ। শ্রুতং স্বয়ং নারায়ণাৎ ॥৩॥

---

মহাবাহু যুধিষ্ঠির! এই কৃষ্ণ আমাকে ও তোমাকে মোহিত করিয়া আমার এই সকল বাক্য শুনিয়াছেন; এই ধর্ম্মাত্মা নারায়ণ ভক্তদিগকে রক্ষা করেন, অভক্তদিগকে রক্ষা করেন না' ॥৭৮॥

—:०:—

যুধিষ্ঠির বলিলেন—'সর্ব্বশাস্ত্রবিশারদ মহাপ্রাজ্ঞ পিতামহ! মৃত্যুকালে ব্রহ্মধ্যানকারী মোক্ষার্থীদিগের কি জপ করা উচিত ॥১॥

কৌরবশ্রেষ্ঠ! মৃত্যুকাল উপস্থিত হইলে, মানুষ কি স্মরণ করিয়া পরম সিদ্ধিলাভ করিতে পারে; তাহা আমি যথার্থরূপে শুনিতে ইচ্ছা করি' ॥২॥

শ্রীবৎসাঙ্কং জগদ্‌বীজমনন্তং লোকসাক্ষিণম্ ।
পুরা নারায়ণং দেবং নারদঃ পর্য্যপৃচ্ছত ॥৪॥
অক্ষরং পরমং ব্রহ্ম নির্গুণং তমসঃ পরম্ ।
আহুর্বৈদ্যং পরং ধাম ব্রহ্মাদিকমলোদ্ভবম্ ॥৫॥
ভগবন্ ! ভূতভব্যেশ ! শ্রদ্দধানৈর্জিতেন্দ্রিয়ৈঃ ।
কথং ভক্তৈর্বিচিন্ত্যোঽসি যোগিভির্মোক্ষকাঙ্ক্ষিভিঃ ॥৬॥
কিংনু জপ্যং জপেন্নিত্যং কল্যমুত্থায় মানবঃ ।
স্মরেচ্চ ম্রিয়মাণো বৈ বিশেষেণ মহাদ্যুতে ! ।
কথং যুঞ্জন্ সমাধ্যায়েদ্‌ব্রূহি তত্ত্বং সনাতনম্ ॥৭॥

ভারতকৌমুদী

শ্রীতি। শ্রীবৎসো রোমাবর্ত্তঃ অঙ্কো বক্ষসি চিহ্নং যস্য তম্ ॥৪॥

অক্ষরমিতি। ন ক্ষরতীত্যক্ষরং নিত্যম্। বৈদ্যং বিদ্যামাত্রগম্যম্, ব্রহ্মণশ্চতুরাননস্য যৎ আদিকমলং কারণীভূতং পদ্মং তস্য উদ্‌ভবো যস্মাত্তম্, ভবন্তমেবাহুর্ম্মুনয় ইতি শেষঃ ॥৫॥

ভগবন্নিতি। ভূতানামতীতানাং ভব্যানাং ভবিষ্যতাং সন্দংশপাতন্যায়াৎ বর্ত্তমানানাঞ্চ পদার্থানাম্। ঈশ ! নিয়ন্তঃ ! ॥৬॥

কিমিতি। জপ্যং মন্ত্রম্। কল্যং প্রাতঃ, যুঞ্জন্ যোগং কুর্ব্বন্, তত্ত্বং ব্রহ্ম। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৭॥

ভীষ্ম বলিলেন—'নিষ্পাপ রাজা। তুমি যে প্রশ্ন করিলে, উহা তোমার পক্ষে উপযুক্তই বটে। কারণ, উহা সকলের পক্ষেই হিতকারী ও সূক্ষ্মবিষয়। পূর্ব্বকালে নারদ ভগবান্ নারায়ণের মুখে যাহা শুনিয়াছিলেন, তাহা তুমি অবহিত হইয়া শ্রবণ কর ॥৩॥

পূর্ব্বকালে একদা নারদ যাইয়া শ্রীবৎসচিহ্নে চিহ্নিত, জগতের কারণ, অনন্ত ও লোকসাক্ষী ভগবান্ নারায়ণের নিকট জিজ্ঞাসা করিয়াছিলেন—॥৪॥

'ভগবন্! মহর্ষিরা বলেন—'আপনি নিত্য, পরব্রহ্ম, নির্গুণ, তমোগুণাতীত, বিদ্যামাত্রগম্য, পরম আশ্রয় এবং ব্রহ্মার উৎপত্তি স্থান আদিপদ্মের উৎপাদক ॥৫॥

ভগবন্! ভূত, ভবিষ্যৎ ও বর্ত্তমানের অধীশ্বর! শ্রদ্ধাপরায়ণ ও জিতেন্দ্রিয় ভক্তগণ এবং মোক্ষার্থী যোগিগণ, কি প্রকারে আপনাকে চিন্তা করিবেন ॥৬॥

মহাতেজা নারায়ণ! মানুষ প্রত্যহ প্রাতঃকালে গাত্রোত্থান করিয়া কোন্ মন্ত্র জপ করিবে এবং মৃত্যুকালে বিশেষভাবে কাহাকে স্মরণ করিবে? আর যোগ করিবার সময়ে কাহাকে ধ্যান করিবে? আপনি সেই সনাতন তত্ত্ব বলুন' ॥৭॥

শ্রুত্বা চ নারদোক্তস্তু দেবানামীশ্বরঃ স্বয়ম্।
প্রোবাচ ভগবান্ বিষ্ণুর্নারদং বরদঃ প্রভুঃ ॥৮॥
হন্ত তে কথয়িষ্যামি ইমাং দিব্যামনুস্মৃতিম্।
যামধীত্য প্রয়াণে তু মদ্ভাবায়োপপদ্যতে ॥৯॥
ওঁকারমগ্রতঃ কৃত্বা মাং নমস্কৃত্য নারদ!।
একাগ্রঃ প্রয়তো ভূত্বা ইমং মন্ত্রমুদীরয়েৎ ॥১০॥
ওঁ নমো ভগবতে বাসুদেবায়েতি ॥১১॥
ইত্যুক্তো নারদঃ প্রাহ প্রাঞ্জলিঃ প্রণতঃ স্থিতঃ।
সর্বদেবেশ্বরং বিষ্ণুং সর্বাত্মানং হরিং প্রভুম্ ॥১২॥

নারদ উবাচ।

অব্যয়ং শাশ্বতং দেবং প্রভবং পুরুষোত্তমম্।
প্রপদ্যে প্রাঞ্জলির্বিষ্ণুমক্ষরং পরমং পদম্ ॥১৩॥

---

ভারতকৌমুদী

শ্রুত্বেতি। বরদো ভক্তেভ্যো বরদাতা ॥৮॥

হন্তেতি। অনুস্মর্য্যত ইত্যনুস্মৃতির্মন্ত্রস্তাম্। অধীত্য উচ্চার্য্য ॥৯॥

ওঁকারমিতি। অগ্রতঃ পূর্ব্বম্। প্রয়তঃ শুদ্ধচিত্তঃ ॥১০॥

ওমিতি। ইতিশব্দো মন্ত্রসমাপ্তিসূচনার্থঃ ॥১১॥

ইতীতি। সর্ব্বাত্মানং সর্ব্বস্বরূপং "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" ইতি শ্রুতেঃ ॥১২॥

অব্যয়মিতি। অব্যয়মনশ্বরম্, অতএব শাশ্বতং সনাতনম্, প্রভবত্যস্মাদিতি প্রভবো জগৎকারণং তম্। অক্ষরমচলম্ ॥১৩॥

---

দেবাধিপতি, বরদাতা ও জগতের অধীশ্বর স্বয়ং নারায়ণ নারদের উক্তি শুনিয়া তাঁহাকে বলিলেন—॥৮॥

'মানুষ মৃত্যুকালে যে মন্ত্র উচ্চারণ করিয়া, আমার স্বরূপ লাভ করিতে পারে, সেই অলৌকিক মন্ত্র আমি তোমার নিকট বলিতেছি ॥৯॥

নারদ! মানুষ মৃত্যুকালে একাগ্র ও শুদ্ধচিত্ত হইয়া আমাকে নমস্কার করিয়া প্রথমে ওঁকার উচ্চারণপূর্ব্বক এই মন্ত্র উচ্চারণ করিবে ॥১০॥

সেই মন্ত্র এই—'ওঁ নমো ভগবতে বাসুদেবায়' ॥১১॥

নারায়ণ এই কথা বলিলে, নারদ কৃতাঞ্জলি হইয়া এবং অবনত থাকিয়া সমস্ত দেবতার অধীশ্বর, সর্ব্বস্বরূপ ও প্রভাবশালী নারায়ণকে বলিতে লাগিলেন ॥১২॥

পুরাণং প্রভবং বিষ্ণুমক্ষয়ং লোকসাক্ষিণম্ ।
প্রপদ্যে পুণ্ডরীকাক্ষমীশং ভক্তানুকম্পিনম্ ॥১৪॥
লোকনাথং সহস্রাক্ষমদ্ভুতং পরমং পদম্ ।
ভগবন্তং প্রপন্নোঽস্মি ভূতভব্যভবৎ প্রভুম্ ॥১৫॥
স্রষ্টারং সর্বলোকানামনন্তং সর্বতোমুখম্ ।
পদ্মনাভং হৃষীকেশং প্রপদ্যে সত্যমচ্যুতম্ ॥১৬॥
হিরণ্যগর্ভমমৃতং ভূগর্ভং পরতঃ পরম্ ।
প্রভোঃ প্রভুমনাদ্যন্তং প্রপদ্যে তং রবিপ্রভম্ ॥১৭॥
সহস্রশীর্ষং পুরুষং মহর্ষিং তত্ত্বভাবনম্ ।
প্রপদ্যে সূক্ষ্মমচলং বরেণ্যমভয়প্রদম্ ॥১৮॥

---

ভারতকৌমুদী

পুরাণমিতি। লোকসাক্ষিণং সর্ব্বভুবনদ্রষ্টারম্ ॥১৪॥

লোকেতি। প্রপন্নঃ শরণত্বেন প্রাপ্তঃ ॥১৫॥

স্রষ্টারমিতি। সর্ব্বতঃ সর্ব্বাসু দিক্ষু মুখানি যস্য তম্। হৃষীকা মায়া তস্যা ঈশং নিয়ন্তারম্ ॥১৬॥

হিরণ্যেতি। হিরণ্যগর্ভং সৃষ্টিকালে বিরিঞ্চিরূপম্, অমৃতং নিত্যমুক্তম্, ভূঃ পৃথিবী গর্ভে যস্য তং ব্রহ্মাণ্ডভাণ্ডোদরমিত্যর্থঃ ॥১৭॥

সহস্রেতি। সহস্রশীর্ষং পুরুষং "সহস্রশীর্ষা পুরুষঃ" ইত্যাদি শ্রুতেঃ। তত্ত্বানি পৃথিব্যাদীনি ভাবয়তি উৎপাদয়তীতি তম্ ॥১৮॥

---

নারদ বলিলেন—'আমি কৃতাঞ্জলি হইয়া অবিনশ্বর, সনাতন, জগৎকারণ, অক্ষর ও পরমপদস্বরূপ পুরুষোত্তম নারায়ণের স্মরণাপন্ন হইতেছি ॥১৩॥

পুরাণ, জগৎকারণ, অক্ষর, লোকসাক্ষী, পদ্মনয়ন, ভক্তজনের প্রতি দয়ালু ও জগদীশ্বর বিষ্ণুর শরণাপন্ন হইতেছি ॥১৪॥

লোকনিয়ন্তা, সহস্র নয়ন, অদ্ভুতপ্রভাব, পরমপদ এবং ভূত, ভবিষ্যৎ ও বর্ত্তমানের নিয়ন্তা ভগবান্ নারায়ণের শরণাপন্ন হইতেছি ॥১৫॥

সমস্ত লোকের সৃষ্টিকর্ত্তা, অন্তবিহীন, সর্ব্বতোমুখ, পদ্মনাভ, হৃষীকেশ, সত্য ও অচ্যুতদেবের শরণাপন্ন হইতেছি ॥১৬॥

সৃষ্টিকালে বিরিঞ্চিস্বরূপ, নিত্যমুক্ত, ব্রহ্মাণ্ডভাণ্ডোদর, উত্তম হইতে উত্তম, প্রভুরও প্রভু, আদি ও অন্তশূন্য এবং সূর্য্যের ন্যায় তেজস্বী সেই নারায়ণের শরণাপন্ন হইতেছি ॥১৭॥

নারায়ণং পুরাণর্ষিং যোগাত্মানং সনাতনম্।
সংস্থানং সর্বতত্ত্বানাং প্রপদ্যে ধ্রুবমীশ্বরম্ ॥১৯॥
যঃ প্রভুঃ সর্ব্বভূতানাং যেন সর্বমিদং ততম্।
পরাবরগুরুর্বিষ্ণুঃ স মে দেবঃ প্রসীদতু ॥২০॥
যস্মাদুৎপদ্যতে ব্রহ্মা পদ্মযোনিঃ সনাতনঃ।
ব্রহ্মযোনির্হি বিশ্বাত্মা স মে বিষ্ণুঃ প্রসীদতু ॥২১॥
যঃ পুরা প্রলয়ে প্রাপ্তে নষ্টে স্থাবরজঙ্গমে।
ব্রহ্মাদিষু প্রলীনেষু নষ্টে লোকপরাবরে ॥২২॥
আভূতসংপ্লবে চৈব প্রলীনেঽপ্রাকৃতো মহান্।
একস্তিষ্ঠতি বিশ্বাত্মা স মে বিষ্ণুঃ প্রসীদতু ॥২৩॥ (যুগ্মকম্)
চতুর্ভিশ্চ চতুর্ভিশ্চ দ্বাভ্যাং পঞ্চভিরেব চ।
হূয়তে চ পুনর্দ্বাভ্যাং স মে বিষ্ণুঃ প্রসীদতু ॥২৪॥

ভারতকৌমুদী

নারেতি। সংস্থানমাশ্রয়ম্, "তস্মিন্ লোকাশ্রিতাঃ সর্ব্বে' ইতি শ্রুতেঃ ॥১৯॥
য ইতি। ততং ব্যাপ্তম্। পরাবরেষাম্ উত্তমাধমানাং সর্ব্বেষামেব গুরুঃ শিক্ষয়িতা ॥২০॥
যস্মাদিতি। ব্রহ্মণো যোনিঃ কারণম্ ॥২১॥
য ইতি। প্রাপ্তে উপস্থিতে। লোকে জগতি পরাবরে উৎকৃষ্টনিকৃষ্টে। আভূতসংপ্লবে সূক্ষ্মভূতপর্য্যন্তপদার্থনিবহে। অপ্রাকৃতঃ প্রকৃত্যজনিতঃ ॥২২—২৩॥

যিনি সহস্রশীর্ষ পুরুষ ও মহর্ষি, যিনি পৃথিব্যাদি তত্ত্বের উৎপাদক এবং যিনি সূক্ষ্ম, অচল, বরেণ্য ও অভয়দাতা, সেই নারায়ণের শরণাপন্ন হইতেছি ॥১৮॥

যিনি পূর্ব্বকালে নারায়ণ নামে ঋষি ছিলেন এবং যিনি যোগস্বরূপ, সনাতন ও সমস্ত পদার্থের আশ্রয়, সেই নিত্য ঈশ্বরের শরণাপন্ন হইতেছি ॥১৯॥

যিনি সর্ব্বভূতের প্রভু এবং যিনি এই সমগ্র জগৎ ব্যাপ্ত করিয়া রহিয়াছেন, সেই সমস্ত লোকের গুরু বিষ্ণুদেব, আমার উপরে প্রসন্ন হউন ॥২০॥

পদ্মযোনি সনাতন ব্রহ্মা যাঁহা হইতে উৎপন্ন হন, সেই ব্রহ্মযোনি ও বিশ্বাত্মা বিষ্ণু আমার উপরে প্রসন্ন হউন ॥২১॥

পূর্ব্বকালে প্রলয় উপস্থিত হইলে, ব্রহ্মাদি দেবগণ, স্থাবর ও জঙ্গমপদার্থ, জগতের উত্তম ও অধম, সমস্ত বস্তু এবং সূক্ষ্মভূত পর্য্যন্ত লয় পাইয়া গেলে অলৌকিক, মহান্ ও বিশ্বাত্মা একমাত্র যিনি থাকেন, সেই বিষ্ণু আমার উপরে প্রসন্ন হউন ॥২২—২৩॥

পর্জন্যঃ পৃথিবী শস্যং কালো ধর্ম্মঃ ক্রিয়াক্রিয়ে।
গুণাকরঃ সঃ স মে বভ্রুর্বাসুদেবঃ প্রসীদতু ॥২৫॥
অগ্নীষোমার্কতারাণাং ব্রহ্মরুদ্রেন্দ্রযোগিনাম্।
যস্তেজয়তি তেজাংসি স মে বিষ্ণুঃ প্রসীদতু ॥২৬॥
যোগাবাস ! নমস্তুভ্যং সর্ব্বাবাস ! বরপ্রদ !।
যজ্ঞগর্ভ ! হিরণ্যাঙ্গ ! পঞ্চযজ্ঞ ! নমোঽস্তু তে ॥২৭॥
চতুর্ম্মূর্ত্তে ! পরং ধাম লক্ষ্ম্যাবাস ! পরার্চ্চিত !।
সর্ব্বাবাস ! নমস্তেঽস্তু বাসুদেব ! প্রধানকৃৎ ॥২৮॥

ভারতকৌমুদী

চতুর্ভিরিতি। মহাদানাদৌ তদঙ্গযাগে ষোড়শ ঋত্বিজঃ স্যুঃ, তত্র চতুর্ভিশ্চতুর্ভি ঋত্বিগ্‌ভিঃ, দ্বাভ্যাং হোতৃপ্রতিহোতৃভ্যাম্, পঞ্চভিঃ হোত্রাচার্য্যব্রহ্মসদস্যপ্রতিহোতৃভিঃ, পুনর্দ্বাভ্যাং হোতৃপ্রতিহোতৃভ্যাম্, যো হূয়তে স বিষ্ণুর্মে প্রসীদতু ॥২৪॥

পর্জ্জন্য ইতি। পর্জন্যো নিষেক্তা, পৃথিবী ক্ষেত্রম্, শস্যং তজ্জাতং ফলম্, কালো বর্ষাদিঃ ধর্ম্মো ন্যায়ঃ, ক্রিয়া যাগাদিঃ অক্রিয়া চ চৌর্য্যাদিস্ত এতে যস্মাৎ প্রাদুর্ভবন্তীতি শেষঃ। গুণানাং শৌর্য্যদয়াদীনামাকরঃ বভ্রুঃ শ্যামঃ, স বাসুদেবো মে প্রসীদতু ॥২৫॥

অগ্নীতি। তেজয়তি বর্দ্ধয়তি ॥২৬॥

যোগেতি। হে যোগাবাস ! যোগাশ্রয় !। যজ্ঞো গর্ভে যস্য তৎসম্বোধনং সর্ব্বাধারত্বাৎ; হিরণ্যবৎ উজ্জ্বলমঙ্গং যস্য তৎ সম্বোধনম্ : হে পঞ্চযজ্ঞ ! তৎস্বরূপ !। পঞ্চযজ্ঞানাহ মনুঃ— "অধ্যাপনং ব্রহ্মযজ্ঞঃ পিতৃযজ্ঞস্তু তর্পণম্। হোমো দৈবো বলির্ভৌতো নৃযজ্ঞোঽতিথিপূজনম্ ॥" ॥২৭॥

চতুরিতি। চত্বারো বেদা এব মূর্ত্তির্যস্য সঃ, পরৈরুত্তমৈর্ব্রহ্মাদিভিরপি অর্চ্চিত !। প্রধানং প্রকৃতিমপি করোতীতি তৎসম্বোধনম্ ॥২৮॥

মহাদানের অঙ্গীভূত যাগে চারি চারিজন ঋত্বিক্, দুই জন ঋত্বিক্, পাঁচ জন ঋত্বিক্, আবার দুইজন ঋত্বিক্, যাঁহার উদ্দেশে হোম করেন; সেই বিষ্ণু আমার উপরে প্রসন্ন হউন ॥২৪॥

মেঘ, পৃথিবী, শস্য, কাল, ধর্ম্ম এবং সৎ কার্য্য ও অসৎ কার্য্য যাঁহা হইতে প্রবৃত্ত হয়; সেই গুণাকর শ্যামবর্ণ বাসুদেব আমার উপরে প্রসন্ন হউন ॥২৫॥

যিনি ব্রহ্মা, রুদ্র, ইন্দ্র, যোগিগণ, অগ্নি, চন্দ্র, সূর্য্য ও নক্ষত্রগণের তেজ বৃদ্ধি করেন; সেই বিষ্ণু আমার উপরে প্রসন্ন হউন ॥২৬॥

যোগাধার ! সর্ব্বাশ্রয় ! বরদাতা ! আপনাকে নমস্কার করি; যজ্ঞগর্ভ ! হিরণ্যাঙ্গ ! পঞ্চযজ্ঞস্বরূপ ! আপনাকে নমস্কার করি ॥২৭॥

অজস্ত্বনাময়ঃ পন্থা হ্যমূর্ত্তির্বিশ্বমূর্ত্তিধৃৎ।
বিকর্ত্ত! পঞ্চকালজ্ঞ! নমস্তে জ্ঞানসাগর! ॥২৯॥
অব্যক্তাদ্ব্যক্তমুৎপন্নমব্যক্তাদ্যঃ পরোঽক্ষরঃ।
যস্মাৎ পরতরং নাস্তি তমস্মি শরণং গতঃ ॥৩০॥
ন প্রধানং ন চ মহান্ পুরুষশ্চেতনো হ্যজঃ।
অনয়োর্যঃ পরতরস্তমস্মি শরণং গতঃ ॥৩১॥
চিন্তয়ন্তো হি যং নিত্যং ব্রহ্মেশানাদয়ঃ প্রভুম্।
নিশ্চয়ং নাধিগচ্ছন্তি তমস্মি শরণং গতঃ ॥৩২॥

---

ভারতকৌমুদী

অজ ইতি। পন্থা যোগিভির্গম্যত্বাৎ। হে বিকর্ত্ত! প্রলয়কারিন্! পঞ্চকালান্ প্রাতঃ-সঙ্গব-মধ্যাহ্নাপরাহ্নসায়ংরূপান্ জানাতীতি সঃ। তথা চ তিথিতত্ত্বধৃতা স্মৃতিঃ—"প্রাতঃকালো মুহূর্ত্তাংস্ত্রীন্ সঙ্গবস্তাবদেব তু। মধ্যাহ্নস্ত্রিমুহূর্ত্তঃ স্যাদপরাহ্নস্ততঃ পরম্। সায়াহ্নস্ত্রিমুহূর্ত্তঃ স্যাৎ…"॥২৯॥

অব্যক্তাদিতি। অব্যক্তাৎ প্রকৃতেঃ ব্যক্তং মহত্ত্বাদি উৎপন্নম্। অতএবাব্যক্তস্য প্রাধান্য-মিতি ভাবঃ। তস্মাদব্যক্তাদপি যঃ পরঃ প্রধানঃ চিন্ময়ত্বাৎ, অক্ষরো নিত্যঃ ॥৩০॥

নেতি। প্রধানং প্রকৃতিঃ, মহান্ মহত্তত্ত্বম্, ইমৌ জড়ৌ, অজো নিত্যঃ পুরুষো হি চেতনঃ। অনয়োর্জড়চেতনয়োরুভয়োর্মধ্যে যঃ পরতরশ্চেতনতয়া শ্রেষ্ঠতরঃ, তং শরণং গতোঽস্মি ॥৩১॥

চিন্তেতি। নিশ্চয়ম্ ইদন্তয়া নির্ণয়ম্ ॥৩২॥

---

চতুর্ব্বেদমূর্ত্তি! পরমাশ্রয়! লক্ষ্মীর বাসস্থান, প্রধানার্চিত, বিশ্বের আধার ও প্রকৃতির উৎপাদক! বাসুদেব! আপনাকে নমস্কার করি ॥২৮॥

আপনি জন্ম ও উপদ্রবরহিত, আপনি যোগিগণের গম্যপন্থা, নিরাকার, অথচ বিশ্বাকারধারী। হে প্রলয়কারক! পঞ্চকালজ্ঞ ও জ্ঞানের সাগর! আপনাকে নমস্কার করি ॥২৯॥

প্রকৃতি হইতে মহত্তত্ত্বপ্রভৃতি জন্মিয়াছে; আপনি সেই প্রকৃতি হইতেও শ্রেষ্ঠ এবং নিত্য, আর যাহা হইতে শ্রেষ্ঠতর বস্তু নাই, আমি সেই নারায়ণের শরণাপন্ন হইতেছি ॥৩০॥

প্রকৃতি ও মহত্তত্ত্ব চেতন নহে, কিন্তু পুরুষ চেতন ও নিত্য। এই উভয় জড় ও চেতনের মধ্যে যিনি শ্রেষ্ঠতর, সেই পুরুষরূপী নারায়ণের শরণাপন্ন হইতেছি ॥৩১॥

ব্রহ্মা ও রুদ্রপ্রভৃতি সর্ব্বদা ধ্যান করিতে থাকিয়াও যে প্রভুর স্বরূপ নির্ণয় করিতে পারেন না; আমি তাঁহার শরণাপন্ন হইতেছি ॥৩২॥

জিতেন্দ্রিয়া মহাত্মানো জ্ঞানধ্যানপরায়ণাঃ।
যং প্রাপ্য ন নিবর্ত্তন্তে তমস্মি শরণং গতঃ ॥৩৩॥
একাংশেন জগৎসর্বমবষ্টভ্য বিভুঃ স্থিতঃ।
অগ্রাহ্যং নিগু'ণং নিত্যং তমস্মি শরণং গতঃ ॥৩৪॥
সোমার্কাগ্নিময়ং তেজো যা চ তারময়ী দ্যুতিঃ।
দিবি সংজায়তে যোঽয়ং স মহাত্মা প্রসীদতু ॥৩৫॥
গুণাদির্নিগু'ণশ্চাদ্যো লক্ষ্মীবাংশ্চেতনো হ্যজঃ।
সূক্ষ্মঃ সর্বগতো যোগী স মহাত্মা প্রসীদতু ॥৩৬॥
সাংখ্যযোগাশ্চ যে চান্যে সিদ্ধাশ্চ পরমর্ষয়ঃ।
যং বিদিত্বা বিমুচ্যন্তে স মহাত্মা প্রসীদতু ॥৩৭॥

---

## ভারতকৌমুদী

জিতেতি। প্রাপ্য মরণাৎ পরং "ন স পুনরাবর্ত্ততে" ইতি শ্রুতেঃ ॥৩৩॥

একেতি। অবষ্টভ্য আশ্রিত্য। অগ্রাহ্যং মনসোঽপ্যজ্ঞেয়ম্, "যন্মনসা ন মনুতে" ইতি শ্রুতেঃ ॥৩৪॥

সোমেতি। তারময়ী নক্ষত্রময়ী, "যাকারৌ স্ত্রীকৃতৌ হ্রস্বৌ কচিৎ" ইতি তারাশব্দস্য হ্রস্বান্ততা। যোঽয়ং গ্রহময়ঃ ॥৩৫॥

গুণেতি। গুণানাং সত্ত্ব রজ-স্তমসাম্, আদিঃ কারণীভূতঃ। "সত্ত্বং রজস্তম ইতি প্রকৃতেরভবন্ গুণাঃ" ইতি সাংখ্যসারধৃতবচনবদিদমপি মতভেদাদুপপদ্যতে। নিগু'ণঃ অসঙ্গত্বাৎ "অসঙ্গো পুরুষঃ" ইতি শ্রুতেঃ, আদ্যঃ সর্ব্বকারণত্বাৎ, লক্ষ্মীরস্যাস্তীতি লক্ষ্মীবান্। মোপধত্বাৎ বত্বঃ। ইদন্তু সগুণপক্ষমাশ্রিত্যোক্তম্ ॥৩৬॥

---

জিতেন্দ্রিয় এবং জ্ঞান ও ধ্যানপরায়ণ মহাত্মারা যাঁহাকে পাইয়া আর ফিরিয়া আসেন না; আমি সেই নারায়ণের শরণাপন্ন হইতেছি ॥৩৩॥

যে প্রভু নিজের একাংশদ্বারা সমগ্র জগৎ আশ্রয় করিয়া রহিয়াছেন; সেই অজ্ঞেয়, নিগু'ণ ও নিত্য নারায়ণের শরণাপন্ন হইতেছি ॥৩৪॥

চন্দ্র, সূর্য্য ও অগ্নিরূপ যে তেজ, নক্ষত্ররূপ আয়ু, জ্যোতি এবং গ্রহরূপ যে উজ্জ্বল বস্তু আকাশে প্রকাশ পাইয়া থাকে; সেই তেজোময় মহাত্মা নারায়ণ আমার উপরে প্রসন্ন হউন ॥৩৫॥

যিনি সত্ত্বাদি গুণত্রয়ের জনক, অথচ নিজে নিগু'ণ, জগতের আদি, লক্ষ্মীযুক্ত, চেতন, জন্মবিহীন, সূক্ষ্ম, সর্ব্বব্যাপী এবং যোগী, সেই মহাত্মা নারায়ণ আমার উপরে প্রসন্ন হউন ॥৩৬॥

অব্যক্তঃ সমধিষ্ঠাতা অচিন্ত্যঃ সদসৎপরঃ।
অস্থিতিঃ প্রকৃতিশ্রেষ্ঠঃ স মহাত্মা প্রসীদতু ॥৩৮॥
ক্ষেত্রজ্ঞঃ পঞ্চধা ভুঙ্‌ক্তে প্রকৃতিং পঞ্চভির্মুখৈঃ।
মহান্ গুণাংশ্চ যো ভুঙ্‌ক্তে স মহাত্মা প্রসীদতু ॥৩৯॥
সূর্য্যমধ্যে স্থিতঃ সোমস্তস্য মধ্যে চ যা স্থিতা।
ভূতবাহ্যা চ যা দীপ্তিঃ স মহাত্মা প্রসীদতু ॥৪০॥
নমস্তে সর্বতঃ সর্ব! সর্ব্বতোঽক্ষিশিরোমুখ!।
নির্ব্বিকার! নমস্তেঽস্তু সাক্ষী ক্ষেত্রধ্রুবস্থিতিঃ ॥৪১॥

ভারতকৌমুদী

সাংখ্যেতি। সাংখ্যযোগাস্তদুভয়মতাবলম্বিনঃ ॥৩৭॥

অব্যক্ত ইতি। অব্যক্তঃ পরমসূক্ষ্মত্বাৎ, সমধিষ্ঠাতা স্বাধিষ্ঠানেন প্রকৃত্যাদিজড়বর্গচালয়িতা, অচিন্ত্যঃ মনসোঽগোচরত্বাৎ "যন্মনসা ন মনুতে" ইতি শ্রুতেঃ, সদসদ্ভ্যাং পরো ভিন্নঃ সত্ত্বে লোকজ্ঞেয়ত্বসম্ভবাৎ অসত্ত্বে অধিষ্ঠানাযোগাৎ। ন বিদ্যতে স্থিতিরাধেয়তা যস্য স সর্ব্বাধারত্বাৎ "অস্মিল্লোকাঃ শ্রিতা সর্ব্বে" ইতি শ্রুতেঃ, প্রকৃতেঃ প্রধানাৎ শ্রেষ্ঠশ্চেতনত্বাৎ ॥৩৮॥

ক্ষেত্রেতি। যঃ ক্ষেত্রজ্ঞো জীবভূতঃ সন্, মুখৈঃ প্রধানৈঃ পঞ্চভিঃ শ্রোত্রাদিভিরিন্দ্রিয়ৈঃ, পঞ্চধা পঞ্চভিঃ প্রকারৈঃ, প্রকৃতিং প্রকৃতিসম্ভূতান্ শব্দাদীন্ ভুঙ্‌ক্তে; তথা যো মহান্ সর্ব্বাপেক্ষয়া বিশালঃ, গুণান্ সত্ত্বরজস্তমাংসি তৎ সাম্যাবস্থারূপাং প্রকৃতিমিত্যর্থঃ, ভুঙ্‌ক্তে স্বাধিষ্ঠানমাত্রেণ ॥৩৯॥

সূর্য্যেতি। সোমাপেক্ষয়া সূর্য্যস্যাতিবৃহৎপরিমাণত্বাদিতি ভাবঃ। তস্য সোমস্য। ভূতবাহ্যা অলৌকিকী। স তদ্দীপ্তিরূপঃ ॥৪০॥

নম ইতি। ক্ষেত্রে দেহে ধ্রুবা নিশ্চিতা জীবরূপেণ স্থিতির্যস্য সঃ ॥৪১॥

সাংখ্য ও যোগমতাবলম্বী পুরুষেরা এবং অন্য যে সকল সিদ্ধ মহর্ষি—তাঁহারা যাঁহাকে জানিয়া মুক্তিলাভ করেন; সেই মহাত্মা বিষ্ণু আমার উপরে প্রসন্ন হউন ॥৩৭॥

যিনি অস্পষ্ট, অধিষ্ঠানদ্বারা প্রকৃত্যাদি জড়বর্গের পরিচালক ও অচিন্তনীয়, যিনি সৎও নহেন, অসৎও নহেন, যিনি কাহারও উপরে থাকেন না এবং যিনি প্রকৃতি অপেক্ষাও শ্রেষ্ঠ, সেই মহাত্মা নারায়ণ আমার উপরে প্রসন্ন হউন ॥৩৮॥

যিনি জীবরূপী হইয়া কর্ণপ্রভৃতি পঞ্চ জ্ঞানেন্দ্রিয়দ্বারা পঞ্চ প্রকারে প্রকৃতিসম্ভূত শব্দপ্রভৃতি ভোগ করেন এবং যিনি অতি মহান্ হইয়া প্রকৃতিকে ভোগ করিতেছেন, সেই মহাত্মা বিষ্ণু আমার উপরে প্রসন্ন হউন ॥৩৯॥

চন্দ্র সূর্য্যের মধ্যে রহিয়াছেন, সেই চন্দ্রের যে অলৌকিক দীপ্তি, সেই দীপ্তিস্বরূপ যিনি সেই মহাত্মা নারায়ণ আমার উপরে প্রসন্ন হউন ॥৪০॥

অতীন্দ্রিয়! নমস্তুভ্যং লিঙ্গৈর্ব্যক্তৈর্ন মীয়সে।
যে চ ত্বাং নাভিজানন্তি সংসারে সংসরন্তি তে ॥৪২॥
কামক্রোধবিনির্মুক্তা রাগদ্বেষবিবর্জ্জিতাঃ।
মদ্ভক্তা বিজানন্তি ন পুনর্ভবকা দ্বিজাঃ ॥৪৩॥
একান্তিনো হি নির্দ্বন্দ্বা নিরাশীঃ কর্ম্মকারিণঃ।
জ্ঞানাগ্নিদগ্ধকর্ম্মাণস্ত্বাং বিশন্তি বিচিন্তকাঃ ॥৪৪॥
অশরীরং শরীরস্থং সমং সর্ব্বেষু দেহিষু।
পুণ্যপাপবিনির্মুক্তা ভক্তাস্ত্বাং প্রাবিশন্ত্যত ॥৪৫॥

---

ভারতকৌমুদী

অতীতি। ব্যক্তৈর্লিঙ্গৈর্হেতুভিঃ ন মীয়সে নানুমীয়সে ব্যভিচারদোষাৎ ॥৪২॥

কামেতি। মান্যস্য গুরোর্ভক্তাঃ, দ্বিজা ব্রাহ্মণাঃ, ত্বাং বিজানন্তি। অতএব তে ন পুনর্ভবকাঃ পুনর্ভবা ন ভবন্তি ॥৪৩॥

একেতি। একান্তিনো ভবদেকভক্তাঃ, নির্দ্বন্দ্বাঃ শীতোষ্ণাদিদ্বন্দ্বদুঃখরহিতাঃ, নিরাশীঃ কর্ম্মাণি নিষ্কামকর্ম্মাণি কুর্ব্বন্তীতি তে, জ্ঞানমেবাগ্নিস্তেন দগ্ধানি কর্ম্মাণি সুকৃতদুষ্কৃতানি যেষাং তে বিচিন্তকা ধ্যায়িনঃ ত্বাং বিশন্তি ॥৪৪॥

অশরীরমিতি। অশরীরং নিরাকারম্, জীবরূপেণ শরীরস্থম্। অতএব সর্ব্বেষু দেহিষু সমং সমানভাবেন স্থিতম্ ॥৪৫॥

---

হে ভগবন্! সকল দিকে আপনার নয়ন, মস্তক ও মুখ রহিয়াছে এবং আপনি সর্ব্বস্বরূপ, অতএব আপনার সকল দিকে নমস্কার করি। আপনি নির্ব্বিকার, সর্ব্বসাক্ষী এবং সকল দেহেই জীবরূপে নিশ্চয় অবস্থান করেন; আপনাকে নমস্কার করি ॥৪১॥

ভগবন্! আপনি কোন ইন্দ্রিয়ের গোচর নহেন এবং স্পষ্ট হেতুদ্বারা আপনার অনুমানও করা যায় না, আপনাকে নমস্কার করি। যাহারা আপনাকে জানে না, তাহারা আবার সংসারে আসিয়া জন্মগ্রহণ করে ॥৪২॥

কাম-ক্রোধ-বিহীন ও রাগ-দ্বেষ-শূন্য গুরুভক্ত লোকেরা আপনাকে জানেন; সুতরাং তাঁহারা আর জন্মগ্রহণ করেন না ॥৪৩॥

যাঁহারা একমাত্র আপনার ভক্ত, দ্বন্দ্বদুঃখ সহ্য করিতে পারেন ও নিষ্কামভাবে কর্ম্ম করেন এবং যাঁহাদের জ্ঞানরূপ অগ্নি প্রাক্তন কর্ম্ম নষ্ট করিয়াছে, সেই ধ্যানীরা মৃত্যুর পরে আপনাতে যাইয়া প্রবেশ করেন ॥৪৪॥

অব্যক্তং বুদ্ধ্যহঙ্কারমনোভূতেন্দ্রিয়াণি চ।
ত্বয়ি তানি চ তেষু ত্বং ন তেষু ত্বং ন তে ত্বয়ি ॥৪৬॥
একত্বান্যত্বনানাত্বং যে বিদুর্যান্তি তে পরম্।
সমোঽসি সর্ব্বভূতেষু ন তে দ্বেষ্যোঽস্তি ন প্রিয়ঃ।
সমত্বমভিকাঙ্ক্ষেঽহং ভক্ত্যা বৈ নান্যচেতসা ॥৪৭॥
চরাচরমিদং সর্ব্বং ভূতগ্রামং চতুর্বিধম্।
ত্বয়া ত্বয্যেব তৎ প্রোতং সূত্রে মণিগণা ইব ॥৪৮॥

---

ভারতকৌমুদী

অব্যক্তমিতি। অব্যক্তং প্রকৃতিঃ। তানি অব্যক্তাদীনি তত্ত্বানি ত্বয়ি বর্ত্তন্তে। তদুক্তং সাংখ্যপ্রবচনভাষ্যে—"তস্মিংশ্চিদ্দর্পণে স্ফারে সমস্তা বস্তুদৃষ্টয়ঃ। ইমাস্তাঃ প্রতিবিম্বন্তি সরসীব তটদ্রুমাঃ।" তেষু চ ত্বং বর্ত্তসে, অপ্সু সূর্য্যপ্রতিবিম্ব ইব। বস্তুতস্তু ত্বং তেষু ন বর্ত্তসে অসঙ্গত্বাৎ। তে চ ত্বয়ি ন বর্ত্তন্তে অসঙ্গত্বাদেব ॥৪৬॥

একত্বেতি। একত্বম্ "একমেবাদ্বিতীয়ং ব্রহ্ম" ইতি শ্রুতেঃ, অন্যত্বং জড়ভিন্নত্বং "সাক্ষী চেতা কেবলো নির্গুণশ্চ" ইতি শ্রুতেঃ, নানাত্বং বহুত্বম্, "পুরুষবহুত্বং সিদ্ধম্" ইতি সাংখ্যকারিকোক্তেঃ। নান্যচেতসা অনন্যচেতসা। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৭॥

চরেতি। চতুর্বিধং জরায়ুজাণ্ডজস্বেদজোদ্ভিজ্জরূপম্। ভূতগ্রামমিতি ক্লীবত্বমার্ষম্। ত্বয়া সৃষ্টমিতি শেষঃ। প্রোতং গ্রথিতম্ ॥৪৮॥

---

আপনার শরীর নাই, অথচ আপনি শরীরে থাকেন; সুতরাং আপনি সকল শরীরীর সম্বন্ধেই সমান; পুণ্যপাপবিহীন ভক্তেরা মৃত্যুর পরে সেইরূপ আপনাতে যাইয়া প্রবেশ করেন ॥৪৫॥

প্রকৃতি, বুদ্ধি, অহঙ্কার, মন, সূক্ষ্ম ও স্থূল ভূতগণ এবং ইন্দ্রিয়গণ—এই সমস্তই তোমাতে আছে, তুমিও সেগুলিতে আছ। কিন্তু বাস্তবিকপক্ষে, তুমি সেগুলিতে নাই, সে গুলিও তোমাতে নাই ॥৪৬॥

ভগবন্! যাঁহারা তোমার একত্ব, জড়ভিন্নত্ব ও নানাত্ব জানেন, তাঁহারা পরম পদ লাভ করেন। তুমি সর্ব্বভূতে সমানভাবে রহিয়াছ, তোমার বিদ্বেষের পাত্র বা প্রীতির পাত্র কেহ নাই। দেব! আমি অনন্যগামী মনের ভক্তিদ্বারা সেই সমত্ব লাভের কামনা করি ॥৪৭॥

ভগবন্! এই চরাচর চতুর্বিধ প্রাণিসমূহ তুমি সৃষ্টি করিয়াছ; তারপর, সূত্রে যেমন মণিগণ গ্রথিত থাকে, তেমন তোমাতে সেই চতুর্বিধ প্রাণিসমূহ গ্রথিত রহিয়াছে ॥৪৮॥

স্রষ্টা ভোক্তাসি কূটস্থো হ্যতত্ত্বং তত্ত্বসংজ্ঞিকঃ।
অকর্ত্তা হেতুরচলঃ পৃথগাত্মন্যবস্থিতঃ ॥৪৯॥
ন তে ভূতেষু সংযোগো ভূততত্ত্বগুণাধিকঃ।
অহঙ্কারেণ বুদ্ধ্যা বা ন তে যোগস্ত্রিভির্গুণৈঃ ॥৫০॥
ন মোক্ষধর্ম্মো বা ন ত্বং নারম্ভো জন্ম বা পুনঃ।
জরামরণমোক্ষার্থং ত্বাং প্রপন্নোঽস্মি সর্বগ ! ॥৫১॥
ঈশ্বরোঽসি জগন্নাথ ! ততঃ পরম উচ্যসে।
ভক্তানাং যদ্ধিতং দেব ! তদ্ধ্যা হি ত্রিদশেশ্বর ! ॥৫২॥
বিষয়ৈরিন্দ্রিয়ৈর্ব্বাঽপি ন মে ভূয়ঃ সমাগমঃ।
পৃথিবীং যাতু গন্ধো বৈ রসো যাতু জলং তথা ॥৫৩॥

ভারতকৌমুদী

স্রষ্টেতি। কূটস্থো দুর্ব্বোধঃ, অতত্ত্বং জন্যজনকত্বাভাবাৎ তত্ত্বস্য চ জন্যজনকরূপত্বাৎ, "ন প্রকৃতির্ন বিকৃতিঃ পুরুষঃ" ইতি সাংখ্যকারিকোক্তেঃ, তত্ত্বসংজ্ঞিকঃ তত্ত্বশব্দস্য পদার্থমাত্রার্থে তত্ত্বসংজ্ঞাবাংশ্চাসি "পঞ্চবিংশতিতত্ত্বজ্ঞঃ" ইতি সাংখ্যোক্তেঃ। অকর্ত্তা সাক্ষাৎ কর্তৃত্বরহিতঃ অসঙ্গত্বাৎ, অথচ স্বাধিষ্ঠানমাত্রেণ হেতুর্জগৎকারণম্, পৃথগাত্মনি ভিন্নভিন্নদেহে জীবরূপেণাবস্থিতঃ ॥৪৯॥

নেতি। সংযোগো মেলনং নাস্তি, জড়চেতনয়োস্তদসম্ভবাৎ; ভূততত্ত্বগুণেভ্যঃ অধিকো ব্যতিরিক্তস্ত্বং ভূতাদীনাং জড়ত্বাৎ তব চ চেতনত্বাৎ। ত্রিভির্গুণৈঃ সত্ত্বাদিভিঃ গুণত্রয়াত্মিকয়া প্রকৃত্যেত্যর্থঃ, উক্তাদেব হেতোরিতি ভাবঃ ॥৫০॥

নেতি। ত্বং ত্বৎকর্তৃকঃ নিষ্ক্রিয়ত্বাৎ ॥৫১॥

ঈশ্বর ইতি। পরমঃ সর্ব্বশ্রেষ্ঠঃ। ধ্যাহি চিন্তয় ॥৫২॥

ভগবন্! তুমি এই জগতের সৃষ্টিকর্ত্তা ও ভোগকর্ত্তা, তুমি দুর্জ্ঞেয়, তত্ত্বভিন্ন অথচ তত্ত্বনামধারী, তুমি কর্ত্তা নহে, অথচ হেতু, তুমি অচল এবং ভিন্ন ভিন্ন দেহে জীবরূপে অবস্থান করিতেছ ॥৪৯॥

ভগবন্! তুমি ভূত, তত্ত্ব ও গুণ হইতে সম্পূর্ণ ভিন্ন; সুতরাং ভূতের সহিত তোমার সংযোগ নাই কিংবা প্রকৃতি, বুদ্ধি ও অহঙ্কারের সহিত যোগ নাই ॥৫০॥

মোক্ষধর্ম্ম, যে কোন কর্ম্মারম্ভ, অথবা উৎপত্তি আপনাকর্তৃক হয় না; তথাপি হে সর্ব্বব্যাপিন্! আমি জরা ও মৃত্যু হইতে মুক্তিলাভের জন্য আপনার শরণাপন্ন হইতেছি ॥৫১॥

জগন্নাথ! আপনি ঈশ্বর; সেই জন্যই সকলে আপনাকে সর্ব্বশ্রেষ্ঠ বলে। দেব! দেবাধিপতি! ভক্তগণের যাহা হিত, আপনি সেই বিষয় চিন্তা করুন ॥৫২॥

তেজো হুতাশনং যাতু স্পর্শো যাতু চ মারুতম্।
শ্রোত্রমাকাশমপ্যেতু মনো বৈকারিকং পুনঃ ॥৫৪॥
ইন্দ্রিয়াণ্যপি সংযান্তু স্বাসু স্বাসু চ যোনিষু।
পৃথিবী যাতু সলিলমাপোঽগ্নিমনলোঽনিলম্ ॥৫৫॥
বায়ুরাকাশমপ্যেতু মনশ্চাকাশ এব চ।
অহঙ্কারং মনো যাতু মোহনং সর্বদেহিনাম্।
অহঙ্কারস্ততো বুদ্ধিং বুদ্ধিরব্যক্তমচ্যুত! ॥৫৬॥
প্রধানে প্রকৃতিং যাতে গুণসাম্যে ব্যবস্থিতে।
বিয়োগঃ সর্বকরণৈর্গুণৈর্ভূতৈশ্চ মে ভবেৎ ॥৫৭॥

ভারতকৌমুদী

আত্মনো নিস্পৃহত্বমাহ বিষয়ৈরিতি। সমাগমঃ সম্পর্কো ভবেৎ ॥৫৩॥

তেজ ইতি। বৈকারিকমহঙ্কারম্ ॥৫৪॥

ইন্দ্রিয়াণীতি। স্বাসু স্বাসু যোনিষু স্বস্বকারণেষু ॥৫৫॥

বায়ুরিতি। মোহনং মোহহেতুভূতম্। অব্যক্তং প্রকৃতিম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৬॥

প্রধান ইতি। গুণানাং সত্ত্বরজস্তমসাং সাম্যে ব্যবস্থিতে সতি, প্রধানে প্রকৃতিং স্বভাবং যাতে প্রাপ্তে চ সতি, সর্ব্বকরণৈঃ সকলৈরিন্দ্রিয়ৈঃ, গুণৈঃ সত্ত্বাদিভিঃ, ভূতৈঃ ক্ষিত্যাদিভিশ্চ সহ মে বিয়োগো ভবেৎ ॥৫৭॥

ভগবন্! শব্দপ্রভৃতি বিষয় এবং কর্ণপ্রভৃতি ইন্দ্রিয়ের সহিত আর যেন আমার কোন সম্বন্ধ হয় না। গন্ধ পৃথিবীর ভিতরে প্রবেশ করুক এবং এবং রস জলে বিলীন হউক ॥৫৩॥

তেজ অগ্নিতে যাক, স্পর্শ বায়ুতে প্রবেশ করুক, কর্ণ আকাশে লীন হউক এবং মন অহঙ্কারে লয় প্রাপ্ত হউক ॥৫৪॥

ইন্দ্রিয়গুলিও আপন আপন কারণে লীন হউক। আর পৃথিবী জলে, জল অগ্নিতে এবং অগ্নি বায়ুতে প্রবেশ করুক ॥৫৫॥

বায়ু আকাশে প্রবেশ করুক, আকাশ মনে লীন হউক এবং মন সমস্ত দেহীর মোহজনক অহঙ্কারে প্রবিষ্ট হউক। নারায়ণ! তাহার পর সেই অহঙ্কার বুদ্ধিতে এবং বুদ্ধি প্রকৃতিতে লয় প্রাপ্ত হউক ॥৫৬॥

সত্ত্ব, রজ ও তম—এই তিন গুণ সমান হইয়া যাওয়ায় প্রকৃতি স্বরূপ প্রাপ্ত হইলে, সমস্ত ইন্দ্রিয়, সকল গুণ ও সর্ব্বভূতের সহিত আমার যেন বিয়োগ হয় ॥৫৭॥

নিষ্কেবলং পদং তাত ! কাঙ্ক্ষেঽহং পরমং তব ।
একীভাবস্ত্বয়া মেঽস্তু ন মে জন্ম ভবেৎ পুনঃ ॥৫৮॥
ত্বদ্‌বুদ্ধিস্ত্বদ্‌গতপ্রাণস্ত্বদ্‌ভক্তিস্ত্বৎপরায়ণঃ ।
ত্বামেবাহং স্মরিষ্যামি মরণে পর্য্যুপস্থিতে ॥৫৯॥
পূর্ব্বদেহকৃতা যে তু ব্যাধয়ঃ প্রবিশন্তু মাম্ ।
অর্দয়ন্তু চ দুঃখানি ঋণং মে প্রবিমুঞ্চতু ॥৬০॥
অনুধ্যাতোঽসি দেবেশ ! ন মে জন্ম ভবেৎ পুনঃ ।
তস্মাদ্‌ব্রবীমি কর্ম্মাণি ঋণং মে ন ভবেদিতি ॥৬১॥
নোপতিষ্ঠন্তু মাং সর্বে ব্যাধয়ঃ পূর্ব্বসঞ্চিতাঃ ।
অনৃণো গন্তুমিচ্ছামি তদ্বিষ্ণোঃ পরমং পদম্ ॥৬২॥

---

ভারতকৌমুদী

নিরিতি। নিশ্চয়েন কেবলং নিষ্কেবলম্ ॥৫৮॥

তদিতি। ত্বৎ কৃপয়া মরণকালেঽপি তাদৃশী শক্তির্মে ভবেদিতি ভাবঃ ॥৫৯॥

পূর্ব্বেতি। পূর্ব্বদেহকৃতাঃ পূর্ব্বদেহকৃতকর্ম্মজনিতাঃ, যে ব্যাধয়স্তে মরণঘটনায় মাং প্রবিশন্তু। ত এব চ ব্যাধয়ঃ কর্ম্মক্ষপণেন দুঃখানি অর্দয়ন্তু নাশয়ন্তু; দেবপিতৃমনুষ্যাণাম্ ঋণং মে প্রবিমুঞ্চতু ত্বৎপ্রসাদাদেব নশ্যতু ॥৬০॥

অন্বিতি। বীপ্সায়ামনুশব্দঃ। কর্ম্মাণি ধ্যানাদীনি, ঋণং দেবাদীনাম্ ॥৬১॥

নেতি। পূর্ব্বসঞ্চিতাঃ প্রাক্তনকর্ম্মজনিতাঃ। তৎ প্রসিদ্ধম্ ॥৬২॥

---

হে জগৎপিতঃ ! আমি আপনার কেবল পরমপদ লাভের আকাঙ্ক্ষা করি; আপনার সহিত আমার একীভাব হউক এবং আমার যেন পুনরায় জন্ম হয় না ॥৫৮॥

ভগবন্ ! মৃত্যুকাল উপস্থিত হইলে, আমি যেন আপনাকে স্মরণ করিতে পারি; আমার বুদ্ধি যেন আপনাতে নিবিষ্ট হয়, আমার প্রাণ যেন আপনার দিকে যাইতে থাকে, আমার ভক্তি যেন আপনাতে অচলা হয় এবং আমি যেন একমাত্র আপনাকেই আশ্রয় করি ॥৫৯॥

পূর্ব্বদেহে যে সকল দুষ্কর্ম করিয়াছিলাম, তজ্জনিত রোগসমূহ আসিয়া আমাতে প্রবেশ করুক এবং সমস্ত দুঃখনাশ করুক, আর দেবঋণ, পিতৃঋণ ও মনুষ্যঋণ লুপ্ত হইয়া যাউক ॥৬০॥

দেবদেব ! আমি চিরদিন আপনাকে ধ্যান করিয়া আসিতেছি, আমার যেন পুনরায় জন্ম হয় না; আর সেই জন্যই ধ্যানাদি কর্ম্মের কথা বলিতেছি; আমার যেন দেবতাপ্রভৃতির ঋণ থাকে না ॥৬১॥

শ্রীভগবানুবাচ।

অহং ভগবতস্তস্য মম চাসৌ সনাতনঃ।
তস্যাহং ন প্রণশ্যামি স চ মে ন প্রণশ্যতি ॥৬৩॥
কর্ম্মেন্দ্রিয়াণি সংযম্য পঞ্চ বুদ্ধীন্দ্রিয়াণি চ।
দশেন্দ্রিয়াণি মনসি অহঙ্কারে তথা মনঃ।
অহঙ্কারং তথা বুদ্ধৌ বুদ্ধিমাত্মনি যোজয়েৎ ॥৬৪॥
যত বুদ্ধীন্দ্রিয়ঃ পশ্যেদ্‌বুদ্ধ্যা বুদ্ধ্যেৎ পরাৎপরম্।
মমায়মিতি যস্যাহং যেন সর্ব্বমিদং ততম্ ॥৬৫॥
আত্মনাত্মনি সংযোজ্য পরমাত্মন্যনুস্মরেৎ।
ততো বুদ্ধেঃ পরং বুদ্ধা লভতে ন পুনর্ভবম্ ॥৬৬॥

---

ভারতকৌমুদী

অহমিতি। ভগবতো মাহাত্ম্যবতঃ, তস্য মদ্ভক্তস্য। সনাতনশ্চিরন্তনঃ ॥৬৩॥

তৎপদপ্রাপ্ত্যুপায়মাহ কর্ম্মেতি। কর্ম্মেন্দ্রিয়াণি বাগাদীনি, বুদ্ধীন্দ্রিয়াণি শ্রোত্রাদীনি চ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৬৪॥

যতেতি। যত বুদ্ধীন্দ্রিয়ঃ সৎপথচালিতজ্ঞানেন্দ্রিয়ঃ, পশ্যেৎ পরমাত্মানম্। অয়ং পরমাত্মা মম, যস্য চ পরমাত্মন অহম্। ততং ব্যাপ্তম্, তং পরাৎপরম্, বুদ্ধ্যে জানীয়াৎ ॥৬৫॥

আত্মনেতি। সংযোজ্য বুদ্ধিমিতি শেষঃ, পরমাত্মনি বিষয়ে, অনুস্মরেৎ অনুধ্যানং কুর্য্যাৎ। পরং শ্রেষ্ঠম্ ॥৬৬॥

---

প্রাক্তন কর্ম্মজনিত রোগ সকল যেন আমার হয় না এবং দেবতাপ্রভৃতির ঋণ শূন্য হইয়া আমি সেই বিষ্ণুর পরমপদ লাভ করিতে ইচ্ছা করি' ॥৬২॥

ভগবান্ বলিলেন—'নারদ! আমি সেই মহাত্মশালী ভক্তের এবং সেই ভক্তও চিরদিন আমার; আর আমি সেই ভক্তের নিকট লুপ্ত হই না এবং সেই ভক্তও আমার নিকট লুপ্ত হন না ॥৬৩॥

মানুষ পঞ্চ কর্ম্মেন্দ্রিয় ও পঞ্চ জ্ঞানেন্দ্রিয়কে সংযত করিয়া সেই দশটী ইন্দ্রিয়কে মনে, মনকে অহঙ্কারে, অহঙ্কারকে বুদ্ধিতে এবং বুদ্ধিকে পরমাত্মাতে সংযুক্ত করিবে ॥৬৪॥

তাহার পর জ্ঞানেন্দ্রিয়গুলিকে সংযত করিয়া পরমাত্মদর্শন করিবে এবং 'ইনি আমার ও আমি যাঁহার' আর যিনি এই সমস্ত জগৎ ব্যাপ্ত করিয়া রহিয়াছেন, সেই সর্ব্বশ্রেষ্ঠ পরমাত্মাকে বুদ্ধিদ্বারা অবগত হইতে থাকিবে ॥৬৫॥

মরণে সমনুপ্রাপ্তে যশ্চৈবং মামনুস্মরেৎ।
অপি পাপসমাচারঃ স যাতি পরমাং গতিম্ ॥৬৭॥
ওঁ নমো ভগবতে তস্মৈ দেহিনাং পরমাত্মনে।
নারায়ণায় ভক্তানামেকনিষ্ঠায় শাশ্বতে ॥৬৮॥
ইমামনুস্মৃতিং দিব্যাং বৈষ্ণবীং সুসমাহিতঃ।
স্বপন্ বিবুদ্ধশ্চ পঠেদ্‌যত্র তত্র সমভ্যসেৎ ॥৬৯॥
পৌর্ণমাস্যামমাবাস্যাং দ্বাদশ্যাঞ্চ বিশেষতঃ।
শ্রাবয়েচ্ছ্রদ্দধানাংশ্চ মদ্ভক্তাংশ্চ বিশেষতঃ ॥৭০॥
যদ্যহঙ্কারমাশ্রিত্য যজ্ঞদানতপঃ ক্রিয়াঃ।
কুর্বংস্তৎফলমাপ্নোতি পুনরাবর্ত্তনং ন তু ॥৭১॥

ভারতকৌমুদী

মরণ ইতি। সমনুপ্রাপ্তে উপস্থিতে। পাপ এব সমাচারো ব্যবহারো যস্য সঃ ॥৬৭॥

ওঁমিতি। একনিষ্ঠায় একমাত্রাধিষ্ঠানায়, শাশ্বতে সনাতনায়। শাশ্বচ্ছব্দ আর্ষঃ ॥৬৮॥

ইমামিতি। অনুস্মর্য্যত ইত্যনুস্মৃতির্মন্ত্রস্তাম্। বিবুদ্ধো জাগরিতঃ। সমভ্যসেৎ পৌনঃপুন্যেন পঠেৎ ॥৬৯॥

পৌর্ণেতি। অমাবাস্যাং প্রাপ্যেতি শেষঃ ॥৭০॥

যদীতি। তৎফলং তদবস্থায়াং তত্রত্যং ফলম্ ॥৭১॥

আপনি আপনাতে বুদ্ধি সংযুক্ত করিয়া পরমাত্মার ধ্যান করিতে থাকিবে; তাহার পর বুদ্ধি অপেক্ষাও শ্রেষ্ঠ পরমাত্মাকে অবগত হইয়া আর জন্মলাভ করিবে না ॥৬৬॥

মৃত্যুকাল উপস্থিত হইলে যে লোক আমাকে এইভাবে স্মরণ করে, সে পাপাচারী হইলেও পরম গতি লাভ করিতে পারে ॥৬৭॥

প্রাণিগণের জীবাত্মস্বরূপ, ভক্তগণের একমাত্র অধিষ্ঠান ও সনাতন সেই ভগবান্ নারায়ণকে নমস্কার করি ॥৬৮॥

মানুষ একাগ্রচিত্ত হইয়া শায়িত বা জাগরিত থাকিয়া, এই অলৌকিক বৈষ্ণব-মন্ত্র পাঠ করিবে এবং যেখানে সেখানে বার বার জপ করিবে ॥৬৯॥

পূর্ণিমা, অমাবস্যা এবং বিশেষতঃ দ্বাদশী তিথিতে বিশ্বাসী ব্যক্তিদিগকে এবং বিশেষভাবে আমার ভক্তগণকে এই মন্ত্র শ্রবণ করাইবে ॥৭০॥

মানুষ যদি অহঙ্কার অবলম্বন করিয়াও যজ্ঞ, দান এবং তপস্যা করে, তথাপি সে সেই অবস্থায় যথোক্ত ফললাভ করিয়া থাকে; কিন্তু সংসারে আর প্রত্যাবর্ত্তন করে না ॥৭১॥

অভ্যর্চ্চয়ন্ পিতৄন্ দেবান্ পঠন্ জুহ্বন্ বলিং দদৎ ।
জ্বলন্নগ্নিং স্মরেদ্‌যো মাং স যাতি পরমাং গতিম্ ॥৭২॥
যজ্ঞো দানং তপশ্চৈব পাবনানি শরীরিণাম্ ।
যজ্ঞং দানং তপস্তস্মাৎ কুর্য্যাদাশীর্বিবর্জিতঃ ॥৭৩॥
নম ইত্যেব যো ব্রূয়ান্ মদ্ভক্তঃ শ্রদ্ধয়ান্বিতঃ ।
তস্যাক্ষয়ো ভবেল্লোকঃ শ্বপাকস্যাপি নারদ ! ॥৭৪॥
কিং পুনর্যে যজন্তে মাং সাধকা বিধিপূর্ব্বকম্ ।
শ্রদ্ধাবন্তো যতাত্মানস্তে মাং যান্তি মদাশ্রিতাঃ ॥৭৫॥
কর্ম্মাণ্যাদ্যন্তবন্তীহ মদ্ভক্তোঽমৃতমশ্নুতে ।
মামেব তস্মাদ্দেবর্ষে ! ধ্যাহি নিত্যমতন্দ্রিতঃ ।
অবাপ্স্যসি ততঃ সিদ্ধিং দ্রক্ষ্যস্যেব পদং মম ॥৭৬॥

ভারতকৌমুদী

অভীতি । পঠন বেদান্, বলিং দেবেভ্য উপহারম্ । জ্বলন্ হোমায় উদ্দীপয়ন্ ॥৭২॥

যজ্ঞ ইতি । পাবনানি পাপক্ষয়করাণি । আশীর্বিবর্জিতঃ কামনাশূন্যঃ ॥৭৩॥

নম ইতি । নম ইত্যেব নম ইত্যাদিকং প্রাগুক্তং মন্ত্রমেব ॥৭৪॥

কিমিতি । যতাত্মানো রাগদ্বেষাদিশূন্যচিত্তাঃ ॥৭৫॥

কর্ম্মাণীতি । আদ্যন্তবন্তি উৎপত্তিবিনাশবন্তি । অতএব তৎফলমপ্যুৎপত্তিবিনাশবদিতি ভাবঃ । কিন্তু মদ্ভক্তঃ, অমৃতং মোক্ষম্, অশ্নুতে ভুনক্তি । অতন্দ্রিতঃ অনলসঃ । ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৭৬

---

যে লোক পিতৃগণ ও দেবগণের পূজা, বেদপাঠ, হোম, বলিদান এবং যজ্ঞের জন্য অগ্নি প্রজ্বালন করিতে থাকিয়া আমাকে স্মরণ করে, সে লোক পরম গতি লাভ করিয়া থাকে ॥৭২॥

যজ্ঞ, দান ও তপস্যা মানুষের পাপ নষ্ট করে ; অতএব মানুষ কামনাশূন্য হইয়া সেই যজ্ঞ, দান ও তপস্যা করিবে ॥৭৩॥

নারদ ! আমার যে ভক্ত শ্রদ্ধাযুক্ত হইয়া কেবল প্রাগুক্ত 'নম' ইত্যাদি মন্ত্রটী পাঠ করিবে, সে চণ্ডাল হইলেও তাহার অক্ষয় স্বর্গ হইবে ॥৭৪॥

তার পর, যে সকল সাধু শ্রদ্ধান্বিত হইয়া এবং সংযতচিত্ত থাকিয়া যথাবিধানে আমার পূজা করেন, আমার সেই সকল ভক্ত যে আমাকে লাভ করেন, সে বিষয়ে আর বক্তব্য আছে কি ? ॥৭৫॥

অজ্ঞানিনে চ যো জ্ঞানং দদ্যাদ্ধর্ম্মোপদেশনম্ ।
কৃৎস্নাং বা পৃথিবীং দদ্যাত্তেন তুল্যং ন তৎ ফলম্ ॥৭৭॥
তস্মাৎ প্রদেয়ং সাধুভ্যো জন্মবন্ধভয়াপহম্ ।
এবং দত্ত্বা নরশ্রেষ্ঠ ! শ্রেয়ো বীর্য্যঞ্চ বিন্দতি ॥৭৮॥
অশ্বমেধসহস্রাণাং সহস্রং যঃ সমাচরেৎ ।
নাসৌ পদমবাপ্নোতি মদ্ভক্তৈর্যদবাপ্যতে ॥৭৯॥
ভীষ্ম উবাচ ।
এবং পৃষ্টঃ পুরা তেন নারদেন সুরর্ষিণা ।
যদুবাচ তদাসৌ ভো ! তদুক্তং তব সুব্রত ! ॥৮০॥

ভারতকৌমুদী

অজ্ঞানিন ইতি। তেন কৃৎস্নপৃথিবীদানফলেন, তৎ ফলং জ্ঞানধর্ম্মোপদেশনফলং ন তুল্যং জ্ঞানধর্ম্মোপদেশনফলমেবাধিকমিত্যর্থঃ ॥৭৭॥

তস্মাদিতি। জন্মবন্ধভয়াপহং জ্ঞানং ধর্ম্মোপদেশনঞ্চ ॥৭৮॥

অশ্বেতি। অসৌ সঃ, পদঃ তৎ স্থানম্ ॥৭৯॥

এবমিতি। অসৌ নারায়ণঃ, তদুক্তং ময়া ॥৮০॥

দেবর্ষি ! সমস্ত কার্য্যেরই উৎপত্তি ও বিনাশ থাকায় তাহার ফলেরও উৎপত্তি এবং বিনাশ আছে ; কিন্তু আমার ভক্ত লোক মুক্তিলাভ করেন ; অতএব তুমি উদ্‌যোগী হইয়া সর্ব্বদা আমারই ধ্যান কর, তাহা হইলে সিদ্ধিলাভ করিবে এবং আমার পদ দেখিতে পাইবে ॥৭৬॥

যিনি অজ্ঞানী লোককে জ্ঞান দান ও ধর্ম্মোপদেশ দান করেন, অথবা সমগ্র পৃথিবী দান করেন, তাঁহার পক্ষে পৃথিবী দানের ফল জ্ঞান দান বা ধর্ম্মোপদেশ দানের ফলে সমান হয় না ॥৭৭॥

নরশ্রেষ্ঠ নারদ ! অতএব জ্ঞানী লোক অজ্ঞানী লোককে জন্ম ও বন্ধভয়নাশক জ্ঞান দান ও ধর্ম্মোপদেশ দান করিবেন। এইরূপ দান করিয়া তিনি মঙ্গল ও বল লাভ করিতে পারিবেন ॥৭৮॥

'আমার ভক্তেরা যে পদ লাভ করেন, বহু অশ্বমেধযজ্ঞকারী লোকও সে পদ লাভ করিতে পারেন না' ॥৭৯॥

ভীষ্ম বলিলেন—'সুব্রত যুধিষ্ঠির ! পূর্ব্বকালে দেবর্ষি নারদ এইরূপ প্রশ্ন করিলে, ভগবান্ নারায়ণ যাহা বলিয়াছিলেন, এই আমি তাহা তোমার নিকট বলিলাম ॥৮০॥

ত্বমপ্যেকমনা ভূত্বা ধ্যাহি জ্ঞেয়ং গুণাতিগম্।
ভজস্ব সর্ব্বভাবেন পরমাত্মানমব্যয়ম্ ॥৮১॥
শ্রুত্বৈতন্নারদো বাক্যং দিব্যং নারায়ণেরিতম্।
অত্যন্তভক্তিমান্ দেব একান্তত্বমুপেযিবান্ ॥৮২॥
নারায়ণমৃষিং দেবং দশ বর্ষাণ্যনন্যভাক্।
ইদং জপন্ বৈ প্রাপ্নোতি তদ্বিষ্ণোঃ পরমং পদম্ ॥৮৩॥
কিং তস্য বহুভির্মন্ত্রৈর্ভক্তির্যস্য জনার্দ্দনে।
নমো নারায়ণায়েতি মন্ত্রঃ সর্বার্থসাধকঃ ॥৮৪॥
ইমাং রহস্যাং পরমামনুস্মৃতিমধীত্যবুদ্ধিং লভতে চ নৈষ্ঠিকীম্।
বিহায় দুঃখান্যবমুচ্য সঙ্কটাৎ স বীতরাগো বিগতজ্বরঃ সুখী ॥৮৫॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে বিষ্ণুতত্ত্বকথনে পঞ্চাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভাবতকৌমুদী

ত্বমিতি। গুণাতিগং নির্গুণম্। অব্যয়মবিনশ্বরম্ ॥৮১॥

শ্রুত্বেতি। দেবে নারায়ণে, একান্তত্বমেকাগ্রত্বম্, উপেযিবান্ প্রাপ্তবান্ ॥৮২॥

নারেতি। অনন্যভাক্ অনন্যসেবী। ইদং বক্ষ্যমাণং মন্ত্রপদম্ ॥৮৩॥

কিমিতি। সর্ব্বান্ অর্থান্ পুরুষার্থান্ ধর্ম্মার্থকামমোক্ষান্ সাধয়তীতি সঃ ॥৮৪॥

ইমামিতি। রহস্যাং গোপ্যাম্, অনুস্মর্য্যত ইত্যনুস্মৃতির্মন্ত্রস্তাম্, অধীত্য জপ্ত্বা। নৈষ্ঠিকীং সিদ্ধিজনিকাম্। বীতরাগস্ত্যক্তরাগঃ, বিগতজ্বরস্তিরোহিতসন্তাপঃ, সুখী চ ভবেৎ ॥৮৫॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে পঞ্চাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

যুধিষ্ঠির! তুমিও একাগ্রচিত্ত হইয়া সর্ব্বপ্রকারে জ্ঞেয়, নির্গুণ ও অবিনশ্বর সেই পরমাত্মা নারায়ণের সেবা কর ॥৮১॥

নারদ নারায়ণোক্ত এই সকল অলৌকিক বাক্য শ্রবণ করিয়া, ভগবান্ নারায়ণে অত্যন্ত ভক্তিযুক্ত হইয়া, তাঁহাতেই একাগ্রচিত্ত হইলেন ॥৮২॥

মানুষ দশ বর্ষ পর্য্যন্ত অনন্যসেবী হইয়া চিরন্তন ঋষি নারায়ণের ধ্যান এবং এই মন্ত্র জপ করিতে থাকিয়া বিষ্ণুর সেই পরম পদ লাভ করিতে পারে ॥৮৩॥

নারায়ণের প্রতি যাহার ভক্তি থাকে, তাহার বহু মন্ত্র জপ করার কি প্রয়োজন আছে? "নমো নারায়ণায়" এই একটী মাত্র মন্ত্রই সমস্ত পুরুষার্থ সাধন করিয়া থাকে ॥৮৪॥

* '...দশাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ' নি।

## ষড়ধিকদ্বিশততমোঽধ্যায়ঃ। *

—ঃ০ঃ—

যুধিষ্ঠির উবাচ।

দেবাসুরমনুষ্যেষু ঋষিমুখ্যেষু বা পুনঃ।
বিষ্ণোস্তত্ত্বং যথাখ্যাতং কো বিদ্বাননুবেত্তি তৎ ॥১॥
এতন্মে সর্বমাচক্ষ্ব ন মে তৃপ্তির্হি তত্ত্বতঃ।
বর্ত্ততে ভরতশ্রেষ্ঠ ! সর্ব্বজ্ঞোঽসীতি মে মতিঃ ॥২॥

ভীষ্ম উবাচ।

কারিতোঽহং ত্বয়া রাজন্ ! যদ্বৃত্তঞ্চ পুরা মম।
গরুড়েন পুরা মহ্যং সংবাদো ভুভৃতোত্তম ! ॥৩॥

ভারতকৌমুদী

দেবেতি। দেবাসুরমনুষ্যেষু পুনঃ ঋষিমুখ্যেষু বা মধ্যে কো বিদ্বান্ জনঃ, যথাখ্যাতং তদ্বিষ্ণোস্তত্ত্বম্ অনুবেত্তি ॥১॥

এতদিতি। তত্ত্বতো যথার্থতঃ, তৃপ্তির্বিষ্ণুতত্ত্বশ্রবণজনিতা প্রীতিঃ ॥২॥

কারিত ইতি। ভুভৃতাং বৈন্তে ভূভৃতা রাজানস্তেষু উত্তম ! অগ্ন্যাহিতাদিবৎ ক্রিয়ায়াঃ পরনিপাতঃ। পুরা মম যদ্বৃত্তং জাতম্, তদেব ত্বয়াহং কারিতঃ পৃষ্টঃ। পুরা গরুড়েন সহ মহ্যং মম সংবাদোঽভূৎ ॥৩॥

মানুষ এই গোপনীয় পরম মন্ত্র জপ করিয়া মুক্তিজনক জ্ঞান লাভ করিতে পারে এবং সমস্ত দুঃখ অতিক্রম করিয়া বিপদ হইতে মুক্ত হইয়া রাগদ্বেষাদিশূন্য, সন্তাপবিহীন ও সুখী হইতে পারে' ॥৮৫॥

—ঃ০ঃ—

যুধিষ্ঠির বলিলেন—'দেবতা, অসুর, মনুষ্য কিংবা ঋষিশ্রেষ্ঠগণের মধ্যে কোন্ বিদ্বান্ লোক বিষ্ণুর সেই যথোক্ত তত্ত্ব জানেন ? ॥১॥

ভরতশ্রেষ্ঠ ! এই সমস্ত আপনি আমার নিকট বলুন। কারণ, বিষ্ণুকথা শুনিয়া বস্তুতই আমার তৃপ্তি হইতেছে না ; এদিকে আপনিও সমস্তই অবগত আছেন, ইহা আমার ধারণা' ॥২॥

* অয়মধ্যায়শ্চ পি বঙ্গ বর্দ্ধ নাস্তি।

## ষড়ধিকদ্বিশততমোঽধ্যায়ঃ।

পুরাহং তপ আস্থায় বাসুদেবপরায়ণঃ।
ধ্যায়ন্ স্তুবন্নমস্যংশ্চ যজমানস্তমেব চ।
গঙ্গাদ্বীপে সমাসীনো দশ বর্ষাণি ভারত! ॥৪॥
মাতা চ মম সা দেবী জননী লোকপাবনী।
সমাসীনা সমীপে মে রক্ষণার্থং মমাচ্যুত! ॥৫॥
তস্মিন্ কালেঽদ্ভুতঃ শ্রীমান্ সর্ববেদময়ঃ প্রভুঃ।
সুপর্ণঃ পততাং শ্রেষ্ঠো মেরুমন্দরসন্নিভঃ।
আজগাম বিশুদ্ধাত্মা গঙ্গাং দ্রষ্টুং মহাযশাঃ ॥৬॥
তমাগতং মহাত্মানং প্রত্যুদ্‌গম্যাহমর্থিতঃ।
প্রণিপত্য যথান্যায়ং কৃতাঞ্জলিরবস্থিতঃ ॥৭॥

---

### ভারতকৌমুদী

পুরেতি। আস্থায় অবলম্ব্য। তং বাসুদেবমেব যজমানঃ পূজয়ন্ সমাসীন আসম্। ষট্‌পাদোঽযং শ্লোকঃ ॥৪॥

মাতেতি। লোকপাবনী গঙ্গা। হে অচ্যুত! ধর্ম্মাদভ্রষ্ট! ॥৫॥

তস্মিন্নিতি। সর্ব্ববেদময়ঃ সর্ব্ববেদাভিজ্ঞঃ। সুপর্ণো গরুড়ঃ, পততাং পক্ষিণাম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৬॥

তমিতি। অর্থিতঃ প্রার্থীব। আদিকর্ম্মণি কর্ত্তরি ক্তঃ ॥৭॥

---

ভীষ্ম বলিলেন—'রাজশ্রেষ্ঠ! যুধিষ্ঠির! পূর্ব্বে আমার যাহা ঘটিয়াছিল, তুমি সেই বিষয়ই আমার নিকট জিজ্ঞাসা করিয়াছ। পূর্ব্বে গরুড়ের সহিত আমার এক আলাপ হইয়াছিল' ॥৩॥

ভরতনন্দন! আমি পূর্ব্বে বিষ্ণুপরায়ণ হইয়া তপস্যা অবলম্বন করিয়া গঙ্গার একটী দ্বীপে বিষ্ণুরই ধ্যান, স্তব, নমস্কার ও অর্চ্চনা করিতে থাকিয়া দশ বৎসর যাবৎ অবস্থান করিয়াছিলাম ॥৪॥

ধার্ম্মিক! জগৎপাবনী ও জননী আমার মাতা গঙ্গাদেবীও আমার রক্ষার জন্য নিকটে অবস্থান করিতেছিলেন ॥৫॥

সেই সময়ে আশ্চর্য্য মূর্ত্তি, সৌন্দর্য্যসম্পন্ন, সর্ব্ববেদাভিজ্ঞ, প্রভাবশালী, পক্ষিশ্রেষ্ঠ, মেরু ও মন্দরপর্ব্বততুল্য বিশাল আকৃতি, নির্ম্মল চিত্ত ও অত্যন্ত যশস্বী, গরুড় গঙ্গাকে দর্শন করিবার জন্য আগমন করিলেন ॥৬॥

তখন আমি উপস্থিত সেই মহাত্মার প্রত্যুদ্‌গমন করিয়া এবং প্রার্থীর ন্যায় যথানিয়মে প্রণত হইয়া কৃতাঞ্জলিপুটে তাঁহার সম্মুখে অবস্থান করিলাম ॥৭॥

সোঽপি দেবো মহাভাগামভিনন্দ্য চ জাহ্নবীম্ ।
তয়া চ পূজিতঃ শ্রীমানুপোপাবিশদাসনে ।
ততঃ কথান্তরে তং বৈ বচনং চেদমব্রুবম্ ॥৮॥
বেদ বেদ মহাবীর্য্য ! বৈনতেয় ! মহাবল ! ।
নারায়ণং হৃষীকেশং সহমানোঽনিশং হরিম্ ॥৯॥
জানাসি তং যথা বক্তুং যাদৃগ্ভূতো জনার্দ্দনঃ ।
মমাপি তস্য সদ্ভাবং বক্তুমর্হসি সত্তম ! ॥১০॥

গরুড় উবাচ ।

শৃণু ভীষ্ম ! যথান্যায়ং পুরা ত্বমিব সত্তমাঃ ।
অনেকে মুনয়ঃ সিদ্ধা মানসোত্তরবাসিনঃ ।
পপ্রচ্ছুর্মাং মহাপ্রাজ্ঞা বাসুদেবপরায়ণাঃ ॥১১॥
পক্ষীন্দ্র ! বাসুদেবস্য তত্ত্বং বেৎসি পরং পদম্ ।
ত্বয়া সমো ন তস্যাস্তি সন্নিকৃষ্টঃ প্রিয়োঽপি চ ॥১২॥

ভারতকৌমুদী

স ইতি। উপ মম সমীপে। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৮॥
বেদেতি। বেদ জানাতি চিরসান্নিধ্যাৎ। অতিশয়ে দ্বিরুক্তিঃ। সহমানো বোঢ়ুং শক্নুবন্ ॥৯॥
জানাসীতি। মম সমীপে সদ্ভাবং জগতি সত্তাম্ ॥১০॥
শৃণ্বিতি। সত্তমাঃ সাধুশ্রেষ্ঠাঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১১॥
পক্ষীন্দ্রেতি। তত্ত্বং স্বরূপম্। পদং স্থানম্ ॥১২॥

ক্রমে গরুড় মহাভাগা গঙ্গাকে সম্মান কবিলে, গঙ্গাও তাঁহার সম্মান করিলেন ; তাহার পর গরুড় আমাদের নিকটে আসনে উপবেশন করিলেন। তদনন্তর কথার প্রসঙ্গে আমি তাঁহাকে এই কথা বলিলাম—॥৮॥

'মহাবীর্য্য ! মহাবল ! বিনতানন্দন ! আপনি সর্ব্বদা নারায়ণকে বহন করিতে থাকিয়া তাঁহাকে সম্পূর্ণরূপে জানেন ? ॥৯॥

সাধুশ্রেষ্ঠ ! নারায়ণ যে প্রকার, তাহা আপনি যথাযথভাবে বলিতে পারেন ; অতএব আপনি আমার নিকটে তাঁহার সত্তার বিষয় বলুন' ॥১০॥

গরুড় বলিলেন—'ভীষ্ম ! তুমি শ্রবণ কর—পূর্ব্বে মানস সরোবরে উত্তরদেশবাসী, সাধুশ্রেষ্ঠ, মহাপ্রাজ্ঞ ও বিষ্ণুপরায়ণ, অনেক সিদ্ধমুনি তোমার ন্যায় আমার নিকট জিজ্ঞাসা করিয়াছিলেন ॥১১॥

তেষামহং বচঃ শ্রুত্বা প্রণিপত্য মহাহরিম্।
অব্রবঞ্চ যথাবৃত্তং মম নারায়ণস্য চ ॥১৩॥
শৃণুধ্বং মুনিশার্দূলাঃ! হৃত্বা সোমমহং পুরা।
আকাশে পতমানস্তু বাক্যং তত্র শৃণোমি বৈ ॥ ৪॥
সাধু সাধু মহাবাহো! প্রীতোঽস্মি তব দর্শনাৎ।
বৃণীষ্ব বচনং মত্তঃ পক্ষীন্দ্র! গরুড়াধুনা ॥১৫॥
ত্বামহং ভক্তিতত্ত্বজ্ঞো ব্রবৈ বচনমুত্তমম্।
ইত্যাহ স্ম ধ্রুবং তত্র মামাহ ভগবান্ পুনঃ ॥১৬॥
ঋষিরস্মি মহাবীর্য্য! ন মাং জানাতি বা ময়ি।
অসূয়তি চ মাং মূঢ়স্তচ্ছ্রুত্বা গর্ব্বমাস্থিতঃ ॥১৭॥

---

ভারতকৌমুদী

তেষামিতি। মহাহরিং শ্বেতবর্ণং মহাবিষ্ণুম্ ॥১৩॥

শৃণুধ্বমিতি। সোমং সোমলতাম্। পতমানো গচ্ছন্ ॥১৪॥

সাধ্বিতি। বৃণীষ্ব শৃণু, মত্তো মম সকাশাৎ ॥১৫॥

ত্বামিতি। তবৈব ভক্তিতত্ত্বজ্ঞঃ ॥১৬॥

ঋষিরিতি। ঋষির্মন্ত্রপ্রণেতা। জানাতি সাধারণো জনঃ। গর্ব্বমাস্থিতঃ তস্য ভক্তত্বাৎ স্বরূপ-জ্ঞানাৎ অসূয়ায়া অকরণাচ্চেতি ভাবঃ ॥১৭॥

---

'পক্ষিরাজ! তুমি নারায়ণের স্বরূপ ও পরম পদ অবগত আছ এবং তোমার তুল্য নারায়ণের সন্নিকৃষ্ট ও প্রিয় লোক অন্য কেহ নাই' ॥১২॥

আমি তাঁহাদের সেই কথা শুনিয়া মহাবিষ্ণুকে নমস্কার করিয়া যথাযথভাবে আমার ও নারায়ণের বৃত্তান্ত বলিতে লাগিলাম ॥১৩॥

'মুনিশ্রেষ্ঠগণ! আপনারা শ্রবণ করুন, পূর্ব্বে একদা আমি সোমলতা হরণ করিয়া আকাশে চলিতে থাকিয়া একটী বাক্য শ্রবণ করিলাম—॥১৪॥

'সাধু, সাধু, মহাবাহু পক্ষিরাজ গরুড়! আমি তোমার দর্শনে প্রীতিলাভ করিলাম; তুমি এখন আমার বাক্য শ্রবণ ॥১৫॥

'আমি তোমার ভক্তিতত্ত্ব জানি; সেই জন্যই আমি তোমাকে এই উত্তম বাক্য বলিতেছি' তিনি আমাকে এই কথা বলিয়াছিলেন; তাহার পর পুনরায় আমাকে ভগবান্ বলিয়াছিলেন—॥১৬॥

'মহাবল গরুড়! সাধারণ লোক আমাকে জানে না; এমন কি, মূঢ় ব্যক্তি আমার অসূয়াও করে।' আমি সেই কথা শুনিয়া আত্মগর্ব্ব অনুভব করিলাম ॥১৭॥

অহং দেবনিকায়ানাং মধ্যে বচনমব্রবম্ ।
ঋষে ! পূর্ব্বং বরং মত্তস্ত্বং বৃণীষ্ব ততো হ্যহম্ ॥১৮॥
বৃণে ত্বত্তো বরং পশ্চাদিত্যেবং মুনিসত্তমাঃ ! ।
তস্মাত্ত্বাং ভগবান্ দেবঃ শ্রীমান্ শ্রীবৎসলক্ষণঃ ॥১৯॥
অদ্য পশ্যতি পক্ষীন্দ্র ! বাহনং ভব মে সদা ।
বৃণেঽহং বরমেতদ্ধি ত্বত্তোঽদ্য পতগেশ্বর ! ॥২০॥ (বিশেষকম্)
তথেতি তং বীক্ষ্য মাতামনহঙ্কারমাস্থিতম্ ।
জেতুকামো হ্যহং বিষ্ণুং মায়য়া মায়িনং হরিম্ ॥২১॥
ত্বত্তো হ্যয়ং বৃণে ত্বদ্য বরম্ ঋষিবরোত্তম ! ।
তবোপরিষ্টাৎ স্থাস্যামি বরমেতৎ প্রযচ্ছ মে ॥২২॥
তথেতি চ হসন্ প্রাহ হরির্নারায়ণঃ প্রভুঃ ।
ধ্বজঞ্চ মে ভব সদা ত্বমেব বিহগেশ্বর ! ।
উপরিষ্টা স্থিতোঽস্তু মম পক্ষীন্দ্র ! সর্ব্বদা ॥২৩॥

ভাবতকৌমুদী

অহমিতি । মত্তঃ মম সকাশাৎ । ইত্যেবং ত্বাং বচনমব্রবমিতি সম্বন্ধঃ । শ্রীবৎসো বক্ষোরোমাবর্ত্তো লক্ষণং চিহ্নং যস্য সঃ । হে পতগেশ্বর ! পক্ষিরাজ ! ॥১৮—২০॥

তথেতি । মাতাং সর্ব্বপ্রমাতারম্ । আর্ষোঽয়ং প্রয়োগঃ ॥২১॥

ত্বত্ত ইতি । উপরিষ্টাৎ উপরিতনদেশে প্রাধান্যে চ ॥২২॥

তথেতি । ধ্বজং ধ্বজলাঞ্ছনম । ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৩॥

আমি তখন দেবগণের মধ্যে এই কথা বলিলাম—'ঋষি ! প্রথমে আপনি আমার নিকট বর গ্রহণ করুন ; তৎপরে আমি আপনার নিকট বর লইব ; সেই জন্য আমি আপনাকে এইরূপ বলিতেছি। ঋষিশ্রেষ্ঠগণ ! শ্রীমান্ ও শ্রীবৎস-লক্ষণযুক্ত ভগবান্ নারায়ণ আজ তোমাকে দেখিতেছেন (এবং বলিতেছেন)—'পক্ষিরাজ ! তুমি সর্ব্বদাই আমার বাহন হও। পক্ষিরাজ ! আজ আমি তোমার নিকট এই বরই লইলাম' ॥১৮—২০॥

'তাহাই হইবে' এই কথা বলিয়া তাঁহার দিকে দৃষ্টিপাত করিয়া সর্ব্বজ্ঞ, অহঙ্কার-শূন্য ও মায়াবী নারায়ণকে আমি মায়াদ্বারাই জয় করিবার ইচ্ছা করিলাম (এবং বলিলাম)—॥২১॥

'ঋষিবরশ্রেষ্ঠ ! আমি আজ আপনার নিকট এই বর লইতেছি যে, আমি আপনার উপরে থাকিব, আপনি এই বর আমাকে দিন' ॥২২॥

যথা মে সর্ব্বগাত্রাণি ন সুস্থানি মহৌজসঃ।
অহমৈন্দ্রাচ্চ্যুতঃ স্থানাত্ত্বমিন্দ্রঃ প্রবৃতো দিবি ॥৭১॥
সুচিত্রে জীবলোকেঽস্মিন্নুপাস্যঃ কালপর্য্যয়াৎ।
কিং হি কৃত্বা ত্বমিন্দ্রোঽদ্য কিংবা কৃত্বা বয়ং চ্যুতাঃ ॥৭২॥
কালঃ কর্ত্তা বিকর্ত্তা চ সর্বমন্যদকারণম্।
নাশং বিনাশমৈশ্বর্য্যং সুখং দুঃখং ভবাভবৌ ॥৭৩॥
বিদ্বান্ প্রাপ্যৈবমত্যর্থং ন প্রহৃষ্যেন্ন চ ব্যথেৎ।
ত্বমেব হীন্দ্র! বেত্থাস্মান্ বেদাহং ত্বাঞ্চ বাসব! ॥৭৪॥
কিং কত্থসে মাং কিঞ্চ ত্বং কালেন নিরপত্রপ!।
ত্বমেব হি পুরা বেত্থ যত্তদা পৌরুষং মম ॥৭৫॥

ভারতকৌমুদী

যথেতি। তথা অহম্ ঐন্দ্রাৎ স্থানাৎ পদাৎ চ্যুতোঽস্মি ত্বম্ ইন্দ্রো দিবি প্রবৃতো দেবৈর্গৃহীতঃ ॥৭১॥

সুচিত্র ইতি। উপাস্যস্ত্বমারাধ্যো জাতঃ, কালপর্য্যয়াৎ কালক্রমাৎ ॥৭২॥

কাল ইতি। বিকর্ত্তা বিনাশয়িতা। নাশং কিয়ন্তং ধ্বংসম্, বিনাশং সর্ব্বথা ধ্বংসং ভবাভবৌ জন্মমৃত্যু কাল এব করোতীতি শেষঃ ॥৭৩॥

বিদ্বানিতি। এবং সুখদুঃখাদিকম্, অত্যর্থমত্যন্তম্ ॥৭৪॥

থাকিতে পারিতেছেন। তবে, আপনার ইন্দ্রত্বপদের শেষসীমা যে সহস্র বৎসর নির্দ্দিষ্ট আছে; তাহাও পূর্ণ হইতে পারে ॥৭০॥

আমি মহাতেজা হইলেও আমার সমস্ত অঙ্গ যেমন সুস্থ নহে; তেমন আমি ইন্দ্রপদ হইলে বিচ্যুতও হইয়াছি; আর দেবতারা স্বর্গে আপনাকে ইন্দ্ররূপে বরণ করিয়াছেন ॥৭১॥

কালক্রমেই আপনি এই বিচিত্র জীবলোকে আরাধ্য হইয়াছেন। সুতরাং আপনিই বা কি করিয়া আজ ইন্দ্র হইয়াছেন; আমিই বা কি করিয়া আজ সেই ইন্দ্রত্বপদ হইতে বিচ্যুত হইয়াছি ॥৭২॥

কালই সমস্ত করে, আবার কালই সমস্ত বিনাশ করিয়া থাকে; কিন্তু অন্য কিছুই কারণ নহে। আংশিক নাশ, সমস্ত নাশ, ঐশ্বর্য্য, সুখ, দুঃখ, জন্ম ও মৃত্যু—এ সমস্তই কাল করে ॥৭৩॥

জ্ঞানী লোক এই সুখদুঃখাদি পাইয়া অত্যন্ত আনন্দিতও হইবেন না এবং অত্যন্ত ব্যথিতও হইবেন না। ইন্দ্র! আপনি আমাকে জানেন, আমিও আপনাকে জানি ॥৭৪॥

সমরেষু চ বিক্রান্তং পর্য্যাপ্তং তন্নিদর্শনম্।
আদিত্যাশ্চৈব রুদ্রাশ্চ সাধ্যাশ্চ বসুভিঃ সহ ॥৭৬॥
ময়া বিনির্জ্জিতাঃ পূর্বং মরুতশ্চ শচীপতে!।
ত্বমেব শক্র! জানাসি দেবাসুরসমাগমে ॥৭৭॥
সমেতা বিবুধা ভগ্নাস্তরসা সমরে ময়া।
পর্বতাশ্চাসকৃৎ ক্ষিপ্তা সবনাঃ সবনৌকসঃ ॥৭৮॥
সটঙ্কশিখরা ভগ্নাঃ সমরে মূর্দ্ধ্নি তে ময়া।
কিন্নু শক্যং ময়া কর্ত্তুং কালো হি দুরতিক্রমঃ ॥৭৯॥ (কলাপকম্)
ন হি ত্বাং নোৎসহে হন্তুং সবজ্রমপি মুষ্টিনা।
ন তু বিক্রমকালোঽয়ং ক্ষমাকালোঽয়মাগতঃ।
তেন ত্বাং মর্ষয়ে শক্র! দুর্ম্মর্ষণতরস্ত্বয়া ॥৮০॥

---

ভারতকৌমুদী

কিমিতি। হে নিরপত্রপ! নির্লজ্জ! কালেন পীড়িতং মাং লক্ষ্যীকৃত্য কিং কত্থসে আত্মশ্লাঘাং করোষি; কিঞ্চ ত্বমপি কালেনৈব বর্দ্ধিতঃ ॥৭৫॥

সমরেষ্বিতি। বিক্রান্তং মমেতি শেষঃ। তস্য নিদর্শনং দৃষ্টান্তঃ, পর্য্যাপ্তং প্রচুরমেব জাতম্। মরুতো বায়বশ্চ। দেবাসুরাণাং সমাগমে যুদ্ধে সম্মেলনে। সমেতাঃ সম্মিলিতাঃ, বিবুধা দেবাঃ, ভগ্নাঃ পরাজিতাঃ, তরসা বলেন। বনৈঃ সহেতি সবনাঃ, বনৌকোভির্বনবাসিভির্ব্যাঘ্রাদিভিঃ সহেতি তে। টঙ্কৈর্দৃঢ়পাষাণৈঃ শিখরৈঃ শৃঙ্গৈশ্চ সহেতি তে। শক্যমিদানীম্ ॥৭৬—৭৯॥

নহীতি। অহং মুষ্টিনা সবজ্রমপি ত্বাং হন্তুং ন উৎসহে ন শক্নোমি ইতি নহি; অপি তু

নির্লজ্জ! আমি কালপীড়িত; এই অবস্থায় আপনি আমাকে লক্ষ্য করিয়া আত্মশ্লাঘা করিতেছেন কেন? আপনিও কালকর্ত্তৃকই বর্দ্ধিত; আমার তখন যে পুরুষকার ছিল; তাহা আপনিই জানেন ॥৭৫॥

ইন্দ্র! আমি বহুযুদ্ধে যে বিক্রম প্রকাশ করিয়াছিলাম, তাহার প্রচুর নিদর্শন রহিয়াছে। বসুগণের সহিত আদিত্যগণ, রুদ্রগণ, সাধ্যগণ ও মরুদ্‌গণকে আমি পূর্ব্বে জয় করিয়াছিলাম। দেবরাজ! আপনিই জানেন যে, আমি দেবাসুরযুদ্ধে আপনশক্তির প্রভাবে সম্মিলিত দেবগণকে পরাজিত করিয়াছিলাম। এমন কি, আমি যুদ্ধে আপনারই মস্তকে বন ও বনবাসীদের সহিত এবং দৃঢ় পাষাণ ও শৃঙ্গের সহিত বহুতর পর্ব্বত বহুবার নিক্ষেপ করিয়াছি এবং সেগুলিকে ভগ্ন করিয়াছি; কিন্তু এখন আমি কি করিতে পারি, কিছুই না। কারণ, কালকে অতিক্রম করা দুষ্কর ॥৭৬—৭৯॥

ত্বং মাং পরিণতে কালে পরীতং কালবহ্নিনা।
নিয়তং কালপাশেন বদ্ধং শক্র! বিকত্থসে ॥৮১॥
অয়ং স পুরুষঃ শ্যামো লোকস্য দুরতিক্রমঃ।
বদ্ধা তিষ্ঠতি মাং রৌদ্রঃ পশুং রশনয়া যথা ॥৮২॥
লাভালাভৌ সুখং দুঃখং কামক্রোধৌ ভবাভবৌ।
বধো বন্ধঃ প্রমোক্ষশ্চ সর্বং কালেন লভ্যতে ॥৮৩॥
নাহং কর্ত্তা ন কর্ত্তা ত্বং কর্ত্তা যস্তু সদা প্রভুঃ।
সোঽয়ং পচতি কালো মাং বৃক্ষে ফলমিবাগতম্ ॥৮৪॥

ভারতকৌমুদী

উৎসহ এবেত্যর্থঃ। তেন হেতুনা হে শক্র! ত্বয়া দুর্ম্মর্ষণতরঃ অতীবদুঃসহঃ, অহং ত্বাং মর্ষয়ে ক্ষমে। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৮০॥

ত্বমিতি। পরিণতে মম দুর্দ্দশাকারণতয়েতি শেষঃ, পরীতং ব্যাপ্তম্। নিয়তং নিশ্চিতম্, বদ্ধং মাম্, লক্ষ্যীকৃত্যেতি শেষঃ, বিকত্থসে আত্মশ্লাঘাং করোষি ॥৮১॥

অয়মিতি। শ্যাম ইত্যনেন বিষ্ণুরূপত্বং সূচ্যতে। রশনয়া রশ্মিনা ॥৮২॥

লাভেতি। ভবাভবৌ জন্মমৃত্যু। প্রমোক্ষো বন্ধান্মুক্তিঃ ॥৮৩॥

নেতি। প্রভুঃ সর্ব্বকার্য্যকরণে শক্তিমান্। পচতি দুর্গতত্বেন পরিণময়তি ॥৮৪॥

তারপর দেবরাজ! আপনি বজ্রহস্ত হইলেও আমি এখনও যে মুষ্টিদ্বারা আপনাকে বধ করিতে পারি না, এমন নহে। কিন্তু এটা বিক্রমের কাল নহে, এটা ক্ষমার কাল আসিয়াছে, এই জন্যই ইন্দ্র! আমি আপনার পক্ষে অত্যন্ত দুঃসহ হইলেও আপনাকে ক্ষমা করিতেছি ॥৮০॥

ইন্দ্র! কালই আমার দুর্দ্দশার কারণ হইয়াছে, কালানলই আমাকে ব্যাপ্ত করিয়াছে এবং নিশ্চয়ই কালপাশ আমাকে বন্ধন করিয়া রাখিয়াছে—এই অবস্থায় আপনি আমাকে লক্ষ্য করিয়া আত্মশ্লাঘা করিতেছেন ॥৮১॥

মানুষ যেমন রজ্জুদ্বারা পশু বন্ধন করিয়া অবস্থান করে, সেইরূপ মানুষের দুর্লঙ্ঘ্য শ্যামবর্ণ এই সেই ভীষণ কালপুরুষ আমাকে বন্ধন করিয়া অবস্থান করিতেছে ॥৮২॥

লাভ ও অলাভ, সুখ ও দুঃখ, কাম ও ক্রোধ, জন্ম ও মৃত্যু এবং বধ, বন্ধন ও মুক্তি—এই সমস্তই মানুষ কালের প্রভাবেই পাইয়া থাকে ॥৮৩॥

ইন্দ্র! আমি কর্ত্তা নহি, আপনিও কর্ত্তা নহেন, কিন্তু যিনি কর্ত্তা, তিনি

(৮৩) বধবন্ধপ্রমোক্ষশ্চ—বঙ্গ বর্দ্ধ।

যান্যেব পুরুষঃ কুর্ব্বন্ সুখৈঃ কালেন যুজ্যতে।
পুনস্তান্যেব কুর্ব্বাণো দুঃখৈঃ কালেন যুজ্যতে ॥৮৫॥
ন চ কালেন কালজ্ঞঃ স্পৃষ্টঃ শোচিতুমর্হতি।
তেন শক্র! ন শোচামি নাস্তি শোকে সহায়তা ॥৮৬॥
যদা হি শোচতঃ শোকো ব্যসনং নাপকর্ষতি।
সামর্থ্যং শোচতো নাস্তীত্যতোঽহং নাদ্য শোচিমি ॥৮৭॥
এবমুক্তঃ সহস্রাক্ষো ভগবান্ পাকশাসনঃ।
প্রতিসংহৃত্য সংরম্ভমিত্যুবাচ শতক্রতুঃ ॥৮৮॥
সবজ্রমুদ্যতং বাহুং দৃষ্ট্বা পাশাংশ্চ বারুণান্।
কস্যেহ ন ব্যথেদ্বুদ্ধির্মৃত্যোরপি জিঘাংসতঃ ॥৮৯॥

---

ভারতকৌমুদী

যানীতি। যানি অর্থার্জ্জনাদীনি কার্য্যাণি ॥৮৫॥

নেতি। কালেন দুঃখং জনয়তা। সহায়তা শোকনাশসহকারিত্বম্ ॥৮৬॥

যদেতি। ব্যসনং বিপদম্, নাপকর্ষতি ন নাশয়তি। সামর্থ্যং শোকনাশশক্তিঃ। শোচিমি শোচামি ॥৮৭॥

এবমিতি। সংরম্ভং বলিং প্রতি ক্রোধম্ ॥৮৮॥

সবজ্রমিতি। উদ্যতমুত্তোলিতম্। ব্যথেৎ ভয়েনাকুলীভবেৎ ॥৮৯॥

---

সর্ব্বদাই সমস্ত কার্য্য করিতে সমর্থ আছেন। সেই কালই বৃক্ষে উৎপন্ন ফলের ন্যায় আমাকে পাক করিতেছেন ॥৮৪॥

মানুষ যে সকল কার্য্য করিয়াই কালের গুণে সুখী হয়, আবার সেই সকল কার্য্য করিয়াই কালের প্রভাবে দুঃখ অনুভব করে ॥৮৫॥

যিনি কালের প্রভাব জানেন, তিনি দুঃখজনক কালাক্রান্ত হইয়াও শোক করেন না। ইন্দ্র! সেই জন্য আমিও শোক করি না। কারণ, শোক শোকনাশ করে না ॥৮৬॥

শোককারীর শোক যখন বিপদ নষ্ট করে না এবং শোককারীর শোকের যখন শোকনাশের শক্তি নাই, তখন আমিও এখন শোক করি না' ॥৮৭॥

বলি এইরূপ বলিলে, সহস্রাক্ষ, পাকশাসন ও শতক্রতু ভগবান্ই ক্রোধসংবরণ করিয়া এই কথা বলিলেন—॥৮৮॥

'বজ্রসমন্বিত হস্ত উত্তোলিত হইয়াছে এবং বরুণের পাশ আসিয়াছে ইহা দেখিয়া এই জগতে কাহার বুদ্ধি ভয়ে আকুল না হয়? হননার্থী মৃত্যুরও বুদ্ধি আকুল হইয়া থাকে ॥৮৯॥

সা তে ন ব্যথতে বুদ্ধিরচলা তত্ত্বদর্শিনী।
ধ্রুবং ন ব্যথসেঽদ্য ত্বং ধৈর্য্যাৎ সত্যপরাক্রম! ॥৯০॥
কো হি বিশ্বাসমর্থেষু শরীরে বা শরীরভৃৎ।
কর্ত্তুমুৎসহতে লোকে দৃষ্ট্বা সংপ্রস্থিতং জগৎ ॥৯১॥
অহমপ্যেবমেবৈনং লোকং জানাম্যশাশ্বতম্।
কালাগ্নাবাহিতং ঘোরে গুহ্যে সততগেঽক্ষরে ॥৯২॥
ন চাত্র পরিহারোঽস্তি কালস্পৃষ্টস্য কস্যচিৎ।
সূক্ষ্মাণাং মহতাঞ্চৈব ভূতানাং পরিপচ্যতাম্ ॥৯৩॥
অনীশস্যাপ্রমত্তস্য ভূতানি পচতঃ সদা।
অনিবৃত্তস্য কালস্য ক্ষয়ং প্রাপ্তো ন মুচ্যতে ॥৯৪॥

ভারতকৌমুদী

সেতি। তত্ত্বদর্শিনী যাথার্থ্যাবগাহিনী ॥৯০॥

ক ইতি। অর্থেষু ধনজনাদিবিষয়েষু। উৎসহতে শক্নোতি। সংপ্রস্থিতং গতিশীলম্ ॥৯১॥

অহমিতি। অশাশ্বতমনিত্যম্। কাল এব সর্ব্বদাহকত্বাৎ অগ্নিস্তস্মিন্, আহিতং দৈবেন স্থাপিতম্, সততগে সর্বদাগমনশীলে, অথ চ অক্ষরে নিত্যে ॥৯২॥

নেতি। অত্র কালাগ্নৌ, পরিহারঃ প্রমোক্ষঃ। পরিপচ্যতাং পরিপচ্যমানানাম্, ভূতানাং মধ্যে কস্যচিদিতি সম্বন্ধঃ ॥৯৩॥

অনীশস্যেতি। ন বিদ্যতে ঈশঃ প্রভুর্যস্য তস্য অনীশস্য, অপ্রমত্তস্য পাকে সর্বদা সাবধানস্য। কালস্য মধ্যে ক্ষয়ং প্রাপ্তো জনঃ ॥৯৪॥

---

সত্যপরাক্রম বলি! অচলা ও তত্ত্বদর্শিনী আপনার বুদ্ধি ভয়ে আকুল হইতেছে না এবং আপনি ধৈর্য্যবশতঃ নিশ্চয়ই আকুল হইতেছেন না ॥৯০॥

কোন্ প্রাণী জগৎকে গতিশীল দেখিয়া ধনজনাদি বিষয়ে কিংবা শরীরে স্থায়িত্ব বিশ্বাস করিতে পারে? ॥৯১॥

আমিও এইরূপই জানি যে, এই জগৎ ভয়ঙ্কর, অদৃশ্য, সর্ব্বদা গমনশীল অথচ নিত্য কালাগ্নিতে স্থাপিত আছে এবং ইহা অনিত্য ॥৯২॥

ক্ষুদ্র বা বৃহৎ পরিপাকশীল ভূতগণের মধ্যে কালগ্রস্ত কোন ভূতেরই এই কালাগ্নি হইতে নিস্তার নাই ॥৯৩॥

এই কালের কেহই প্রভু নাই এবং ইনি সর্ব্বদাই ভূতগণের পরিপাক ঘটাইতেছেন এবং সে বিষয়ে সর্ব্বদা সতর্ক থাকেন; আর ইনি কখনও ফিরিয়া আসেন না। সুতরাং এই কালের প্রভাবে ক্ষয়প্রাপ্ত হইতে থাকিয়া কেহই মুক্তি পায় না ॥৯৪॥

অপ্রমত্তঃ প্রমত্তেষু কালো জাগর্ত্তি দেহিষু।
প্রযত্নেনাপ্যপক্রান্তো দৃষ্টপূর্ব্বো ন কেনচিৎ ॥৯৫॥
পুরাণঃ শাশ্বতো ধর্ম্মঃ সর্বপ্রাণভৃতাং সমঃ।
কালো ন পরিহার্য্যশ্চ ন চাস্যাস্তি ব্যতিক্রমঃ ॥৯৬॥
অহোরাত্রাংশ্চ মাসাংশ্চ ক্ষণান্ কাষ্ঠা লবান্ কলাঃ।
সংপীড়য়তি যঃ কালো বৃদ্ধিং বার্দ্ধুষিকো যথা ॥৯৭॥
ইদমদ্য করিষ্যামি শ্বঃ কর্ত্তাস্মীতি বাদিনম্।
কালো হরতি সংপ্রাপ্তো নদীবেগ ইব দ্রুমম্ ॥৯৮॥
ইদানীং তাবদেবাসৌ ময়া দৃষ্টঃ কথং মৃতঃ।
ইতি কালেন হ্রিয়তাং প্রলাপঃ শ্রূয়তে নৃণাম্ ॥৯৯॥

ভারতকৌমুদী

অপ্রমত্ত ইতি। প্রমত্তেষু অনবধানেষু। অপক্রান্তঃ কালাম্নিষ্ক্রান্তঃ ॥৯৫॥

পুরাণ ইতি। পুরাণঃ অনাদিঃ, শাশ্বতঃ অনন্তশ্চ, ধর্ম্মো ধর্ম্মব্যবস্থাপকঃ। ন পরিহার্য্যঃ কেনাপি ন পরিত্যজ্যঃ অস্য কালস্য ব্যতিক্রমো ব্যক্তিবিশেষস্য ত্যাগশ্চ নাস্তি ॥৯৬॥

কালং বিশিনষ্টি অহোরাত্রানিতি। ক্ষণাদয়ো নামলিঙ্গানুশাসনাদৌ দ্রষ্টব্যঃ। সংপীড়য়তি সংগৃহ্লাতি। বার্দ্ধুষিক ঋণদাতা ॥৯৭॥

ইদমিতি। শ্বঃ পরদিনে। সংপ্রাপ্ত উপস্থিতঃ ॥৯৮॥

ইদানীমিতি। হ্রিয়তাং হ্রিয়মাণানাম্, প্রলাপো বিলাপঃ ॥৯৯॥

প্রাণীরা অসাবধান হয়, কিন্তু কাল সর্ব্বদাই সাবধানে জাগিয়া থাকে। কোন লোক চেষ্টা করিয়াও এই কাল হইতে নিষ্ক্রান্তি পাইয়াছে, ইহা পূর্ব্বে কেহই দেখে নাই ॥৯৫॥

কাল অনাদি, অনন্ত, ধর্ম্মব্যবস্থাপক, সমস্ত প্রাণীর পক্ষেই সমান এবং কাহারও পরিত্যজ্য নহে ; আর ইনিও কোন ব্যক্তিকেই পরিত্যাগ করেন না ॥৯৬॥

ঋণদাতা যেমন বৃদ্ধি (সুদ) সংগ্রহ করে, সেইরূপ যে কাল ক্ষণ, কাষ্ঠা, লব, কলা, দিন, রাত্রি ও মাস সংগ্রহ করিতেছে ॥৯৭॥

যে মানুষ এইরূপ বলে—'আমি এই কার্য্য অদ্য করিব' আর 'এই কার্য্য কল্য করিব' ; নদীর বেগ যেমন বৃক্ষ অপহরণ করে, তেমন কাল আসিয়া সেই মানুষকে অপহরণ করে ॥৯৮॥

কাল যাহাদিগকে অপহরণ করে, সেই মনুষ্যগণের এইরূপ বিলাপ শুনা যায় যে, 'এখনই আমি ইহাকে দেখিয়াছি, ইহার মধ্যে কি করিয়া মরিয়া গেল ?' ॥৯৯॥

(৯৭) ···সংপিণ্ডয়তি যঃ কাল···বর্দ্ধ।

নশ্যন্ত্যর্থাস্তথা ভোগাঃ স্থানমৈশ্বর্য্যমেব বা।
জীবিতং জীবলোকস্য কালেনাগম্য নীয়তে ॥১০০॥
উচ্ছ্রয়া বিনিপাতান্তা ভাবোঽভাবঃ স এব চ।
অনিত্যমধ্রুবং সর্ব্বং ব্যবসায়ো হি দুষ্করঃ ॥১০১॥
সা তে ন ব্যথতে বুদ্ধিরচলা তত্ত্বদর্শিনী।
অহমাসং পুরা চেতি মনসাপি ন বুধ্যতে ॥১০২॥
কালেনাক্রম্য লোকেঽস্মিন্ পচ্যমানে বলীয়সা।
অজ্যেষ্ঠমকনিষ্ঠঞ্চ ক্ষিপ্যমাণো ন বুধ্যতে ॥১০৩॥
ঈর্ষ্যাভিমানলোভেষু কামক্রোধভয়েষু চ।
স্পৃহামোহাতিবাদেষু লোকঃ সক্তো বিমুহ্যতি ॥১০৪॥

---

ভারতকৌমুদী

নশ্যন্তীতি। নীয়তে অর্থাদিকং সর্ব্বমেবেতি শেষঃ। অতএব তে নশ্যন্তীতি ভাবঃ ॥১০০॥

উচ্ছ্রয়া ইতি। উচ্ছ্রয়া উন্নতয়ঃ, বিনিপাতান্তা অবনত্যবসানাঃ; অভাবঃ অভাবান্তঃ। অধ্রুবং চলম্, ব্যবসায় ঈদৃশো নিশ্চয়ঃ ॥১০১॥

বলিং প্রশংসতি সেতি। তে তব বলেঃ। আসং পরমৈশ্বর্য্যশালীতি শেষঃ। ন বুধ্যতে ভবান্ ন স্মরতি ॥১০২॥

কালেনেতি। পচ্যমানে পরিণম্যমানে। অজ্যেষ্ঠমকনিষ্ঠঞ্চ বালবৃদ্ধসাধারণমবলম্ব্যেতেত্যর্থঃ, ক্ষিপ্যমাণঃ পরিণামায় প্রেষ্যমাণো জনস্তৎ প্রেষণং ন বুধ্যতে ॥১০৩॥

ঈর্ষ্যেতি। অতিবাদো বহুভাষণম্, সক্তঃ প্রবৃত্তঃ ॥১০৪॥

---

কাল আসিয়া প্রাণিগণের অর্থ, ভোগ, স্থান, প্রভুত্ব ও জীবন হরণ করে; সুতরাং সে সমস্তই নষ্ট হইয়া যায় ॥১০০॥

উন্নতির পরিণাম অবনতি এবং ভাবের পরিণাম অভাব, আর সমস্তই অনিত্য ও চঞ্চল; তবে ইহা নিশ্চয় করা দুষ্কর ॥১০১॥

অসুরশ্রেষ্ঠ! অবিচলিত ও তত্ত্বদর্শিনী আপনার সেই বুদ্ধি কোন অবস্থাতেই ব্যথিত হয় না; আর আমি পূর্ব্বে অসাধারণ ঐশ্বর্য্যশালী ছিলাম, ইহা আপনি মনেও স্মরণ করেন না ॥১০২॥

অত্যন্ত বলবান্ কাল আক্রমণ করিয়া এই জগৎকে পরিপক্ক করিতেছে এবং জ্যেষ্ঠ ও কনিষ্ঠ সকলকেই পরিণামের দিকে চালাইয়া লইয়া যাইতেছে; তথাপি মানুষ তাহা বুঝিতে পারে না ॥১০৩॥

---

(১০৪) ···স্পৃহামোহাভিমানেষু—বঙ্গ বর্দ্ধ নি।

ভবাংস্তু ভাবতত্ত্বজ্ঞো বিদ্বান্ জ্ঞানতপোঽন্বিতঃ।
কালং পশ্যতি সুব্যক্তং পাণাবামলকং যথা ॥১০৫॥
কালচারিত্র্যতত্ত্বজ্ঞঃ সর্বশাস্ত্রবিশারদঃ।
বৈরোচনে! কৃতার্থোঽসি স্পৃহণীয়ো বিজানতাম্ ॥১০৬॥
সর্বলোকো হ্যয়ং মন্যে বুদ্ধ্যা পরিগতস্ত্বয়া।
বিহরন্ সর্বতো মুক্তো ন ক্বচিচ্চ বিষীদসি ॥১০৭॥
রজশ্চ হি তমশ্চ ত্বাং স্পৃশতে ন জিতেন্দ্রিয়ম্।
নিষ্প্রাতিং নষ্টসন্তাপমাত্মানং ত্বমুপাসসে ॥১০৮॥
সুহৃদং সর্বভূতানাং নির্বৈরং শান্তমানসম্।
দৃষ্ট্বা ত্বাং মম সংজাতা ত্বয্যনুক্রোশিনী মতিঃ ॥১০৯॥

ভারতকৌমুদী

ভবানিতি। ভাবানাং পদার্থানাং তত্ত্বজ্ঞঃ। আমলকং ফলম্ ॥১০৫॥
কালেতি। বিজানতাং বিশেষেণ ভবন্তং জানতাং জনানাম্, স্পৃহণীয়ঃ ॥১০৬॥
সর্ব্বেতি। পরিগতঃ অবগতঃ। বিহরন্ বিচরন্নপি ॥১০৭॥
রজ ইতি। নিষ্প্রীতিং সুখহীনং নষ্টসন্তাপং দুঃখহীনঞ্চ ॥১০৮॥
সুহৃদমিতি। অনুক্রোশিনী দয়াসমন্বিতা ॥১০৯॥

ঈর্ষ্যা, অভিমান, লোভ, কাম, ক্রোধ, ভয়, স্পৃহা, মোহ ও বহুভাষণে সংসক্ত লোক সকল মোহের বশীভূত হইতেছে ॥১০৪॥

অসুররাজ! আপনি সমস্ত পদার্থেরই তত্ত্ব জানেন এবং বিদ্বান্, জ্ঞানী ও তপস্বী; আপনি হস্তস্থিত আমলকীফলের ন্যায় নিশ্চয়ই কালকে দেখিয়া থাকেন ॥১০৫॥

বিরোচননন্দন! আপনি কালচরিত্রের তত্ত্ব জানেন এবং সর্ব্বশাস্ত্রে বিশারদ হইয়াছেন; সুতরাং আপনি এখন কৃতকার্য্য হইয়া গিয়াছেন ও বিজ্ঞলোকদিগের স্পৃহণীয় হইয়াছেন ॥১০৬॥

আমি মনে করি, আপনি নিজের বুদ্ধির প্রভাবেই এই সমগ্র জগৎ অবগত হইয়াছেন এবং বিচরণ করিতে থাকিয়াও সমস্ত পদার্থ হইতেই মুক্ত থাকেন এবং কোথাও অবসন্ন হন না ॥১০৭॥

আপনি জিতেন্দ্রিয়; সুতরাং রজোগুণ বা তমোগুণ আপনাকে স্পর্শ করিতে পারে না; আর আপনি সুখদুঃখবিহীন পরমাত্মারই উপাসনা করিয়া থাকেন ॥১০৮॥

(১০৭) ন ক্বচিৎ পরিসজ্জতে—বঙ্গ বর্দ্ধ।

নাহমেতাদৃশং বুদ্ধং হন্তুমিচ্ছামি বন্ধনৈঃ।
আনৃশংস্যং পরো ধর্ম্মো হ্যনুক্রোশশ্চ মে ত্বয়ি ॥১১০॥
মোক্ষ্যন্তে বারুণাঃ পাশাস্তবেমে কালপর্য্যয়াৎ।
প্রজানামুপচারেণ স্বস্তি তেঽস্তু মহাসুর ! ॥১১১॥
যদা শ্বশ্রূং স্নুষা বৃদ্ধাং পরিচারেণ যোক্ষ্যতে।
পুত্রশ্চ পিতরং মোহাৎ প্রেষয়িষ্যতি কর্ম্মসু ॥১১২॥
ব্রাহ্মণৈঃ কারয়িষ্যন্তি বৃষলাঃ পাদধাবনম্।
শূদ্রাশ্চ ব্রাহ্মণীং ভার্য্যামুপযাস্যন্তি নির্ভয়াঃ ॥১১৩॥
বিযোনিষু বিমোক্ষ্যন্তি বীজানি পুরুষা যদা।
সঙ্করং কাংস্যভাণ্ডৈশ্চ বলিঞ্চৈব কুপাত্রকৈঃ ॥১১৪॥
চাতুর্বর্ণ্যং যদা কৃৎস্নমমর্য্যাদং ভবিষ্যতি।
একৈকস্তে তদা পাশঃ ক্রমশঃ পরিমোক্ষ্যতে ॥১১৫॥ (কলাপকম্)

ভারতকৌমুদী

নেতি। বুদ্ধং জ্ঞানবন্তম্। আনৃশংস্যং দয়া, অনুক্রোশো দয়া ॥১১০॥

মোক্ষ্যন্ত ইতি। কালপর্য্যয়াৎ কালক্রমাৎ। উপচারেণ সম্যগ্ ব্যবহারেণ ॥১১১॥

যদেতি। স্নুষা পুত্রবধূঃ, পরিচারেণ নিজশুশ্রূষয়া। পাদধাবনং পাদপ্রক্ষালনম্। বিযোনিষু বিজাতীয়যোনিষু। কাংস্যভাণ্ডৈঃ সঙ্করম্ উচ্চজাতীয়ভোজনেন সহ নীচজাতীয়ভোজনমিশ্রণম্, বলিং দেবতাপূজোপহারম্, কুপাত্রকৈর্লৌহাদিভাজনৈঃ। অমর্য্যাদং শাস্ত্রোক্তশৃঙ্খলা-হীনম্ ॥১১২—১১৫॥

দৈত্যরাজ! আপনি সর্বভূতের বন্ধু, শত্রুতাশূন্য এবং শান্তচিত্ত হইয়াছেন, ইহা দেখিয়া আপনার উপরে আমার দয়া জন্মিয়াছে ॥১০৯॥

আমি বন্ধন করিয়া এই প্রকার জ্ঞানীকে বধ করিতে ইচ্ছা করি না। দয়া করা পরম ধর্ম্ম; সুতরাং আপনার উপরে আমার দয়া জন্মিয়াছে ॥১১০॥

মহাসুর! কালক্রমে আপনার এই সকল বরুণপাশ মুক্ত হইবে। লোকের সদ্ব্যবহারে আপনার মঙ্গল হউক ॥১১১॥

যে সময়ে পুত্রবধূগণ বৃদ্ধা শ্বশ্রূদিগকে আপনাদের পরিচর্য্যায় নিযুক্ত করিবে; মোহবশতঃ পুত্রগণ পিতাদিগকে কার্য্যে প্রেরণ করিবে; শূদ্রেরা ব্রাহ্মণগণদ্বারা আপনাদের পাদপ্রক্ষালন করাইবে; শূদ্রেরা নির্ভয়চিত্ত হইয়া ব্রাহ্মণভার্য্যায় উপগত হইবে; মানুষেরা বিজাতীয় যোনিতে বীর্য্যত্যাগ করিবে; কাংস্যপাত্রে উৎকৃষ্ট ও নিকৃষ্ট জাতীয় লোকের ভোজন মিশ্রিত করিবে; কুৎসিত পাত্রে করিয়া

(১১০) হন্তুমিচ্ছামি বন্ধনে—বঙ্গ বর্দ্ধ। (১১১) প্রজানামপচারেণ—বর্দ্ধ।

অস্মত্তস্তে ভয়ং নাস্তি সময়ং প্রতিপালয়।
সুখী ভব নিরাবাধঃ স্বস্থচেতা নিরাময়ঃ ॥১১৬॥
তমেবমুক্ত্বা ভগবাঞ্ছতক্রতুঃ প্রতিপ্রয়াতো গজরাজবাহনঃ।
বিজিত্য সর্ব্বানসুরান্ সুরাধিপো ননন্দ হর্ষেণ বভূব চৈকরাট্ ॥১১৭॥
মহর্ষয়স্তুষ্টুবুরঞ্জসা চ তং বৃষাকপিং সর্ব্বচরাচরেশ্বরম্।
হিমাপহো হব্যমুবাহ চাধ্বরে তথামৃতং চার্পিতমীশ্বরোঽপি হি ॥১১৮॥
দ্বিজোত্তমৈঃ সত্রগতৈরভিষ্টুতো বিদীপ্ততেজাঃ শতমন্যুরীশ্বরঃ।
প্রশান্তচেতা মুদিতঃ স্বমালয়ং ত্রিপিষ্টপং প্রাপ্য মুমোদ বাসবঃ ॥১১৯॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে বলিবাসবসংবাদে পঞ্চবিংশত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

অস্মত্ত ইতি। অস্মত্তো দেবেভ্যঃ। প্রতিপালয় প্রতীক্ষস্ব। নিরাবাধো নির্ব্বিঘ্নঃ ॥১১৬॥

তমিতি। গজরাজ ঐরাবতো বাহনং যস্য সঃ। একরাট্ অদ্বিতীয়ো রাজা ॥১১৭॥

মহর্ষয় ইতি। অঞ্জসা যথার্থভাবেন। বৃষেণ ধর্ম্মেণ ন কম্পত ইতি বৃষাকপিরগ্নিস্তম্। "বৃষাকপিঃ পুমান্ কৃষ্ণে শঙ্করে জাতবেদসি" ইতি মেদিনী। হিমাপহঃ সঃ অগ্নিশ্চ। তথা ভক্তৈরর্পিতম্ অমৃতমপি ঈশ্বরো দেবরাজ উবাহ ইতি সম্বন্ধঃ ॥১১৮॥

দ্বিজোত্তমৈরিতি। সত্রগতৈর্যজ্ঞস্থানস্থিতৈঃ। ঈশ্বরো দেবরাজঃ। মুদিতো গমনকালেঽপি হৃষ্টঃ, ত্রিপিষ্টপং স্বর্গম্ ॥১১৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে পঞ্চবিংশত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

---

পূজার উপহার দিবে এবং যে সময়ে ব্রাহ্মণাদি বর্ণচতুষ্টয়ের মধ্যে সকলেই শাস্ত্রোক্ত-শৃঙ্খলাবিহীন হইবে; সেই সময়ে আপনার এক একটী বরুণপাশ ক্রমে ক্রমে মুক্ত হইবে ॥১১২—১১৫॥

অসুররাজ! দেবগণ হইতে আপনার কোন ভয় নাই। কালের প্রতীক্ষা করুন এবং আপনি সুখী, নির্ব্বিঘ্ন, সুস্থচিত্ত ও নিরাময় হউন' ॥১১৬॥

বলিকে এইরূপ বলিয়া, ভগবান্ ইন্দ্র ঐরাবতহস্তীতে আরোহণ করিয়া প্রস্থান করিলেন এবং সমস্ত অসুরকে জয় করিয়া দেবাধিপতি ও অদ্বিতীয় রাজা হইয়া অত্যন্ত আনন্দিত হইলেন ॥১১৭॥

ওদিকে মহর্ষিরা যথার্থরূপে সমস্ত চরাচরের অধীশ্বর অগ্নিদেবের স্তব করিতে থাকিলেন এবং অগ্নিদেবও যজ্ঞে হব্য বহন করিতে লাগিলেন; আর দেবরাজও ভক্তজনার্পিত অমৃত ভোগ করিতে থাকিলেন ॥১১৮॥

---

* 'সপ্তবিংশত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, 'চতুস্ত্রিংশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ'—নি।

## ষড়্‌বিংশত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ।

—:o:—

যুধিষ্ঠির উব্যচ।

পূর্ব্বরূপাণি মে রাজন্! পুরুষস্য ভবিষ্যতঃ।
পরাভবিষ্যতশ্চৈব তন্মে ব্রূহি পিতামহ! ॥১॥

ভীষ্ম উবাচ।

মন এব মনুষ্যস্য পূর্ব্বরূপাণি শংসতি।
ভবিষ্যতশ্চ ভদ্রং তে তথৈব ন ভবিষ্যতঃ ॥২॥
অত্রাপ্যুদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্।
শ্রিয়া শক্রস্য সংবাদং তন্নিবোধ যুধিষ্ঠির! ॥৩॥

---

ভারতকৌমুদী

পূর্ব্বেতি। হে রাজন্! ক্ষত্রিয়শ্রেষ্ঠ পিতামহ! পুরুষস্য ভবিষ্যতো ভাবস্য পরম্ অভবিষ্যতা ভাবস্য চ যানি পূর্ব্বরূপাণি সূচকানি লক্ষণানি, তৎ সর্ব্বং মে ব্রূহি ॥১॥

মন ইতি। শংসতি সূচয়তি। ভদ্রমস্ত্বিতি শেষঃ ॥২॥

অত্রেতি। শ্রিয়া লক্ষ্মীদেব্যা সহ, নিবোধ শৃণু ॥৩॥

ভারতভাবদীপঃ

"মগ্নস্য ব্যসনে কৃচ্ছ্" ইত্যাদিনাধ্যায়েন বিপদি ধৈর্য্যমেব শ্রেয় ইতি পুনর্ব্বলিবাসবসংবাদাখ্যায়িকামুখেন প্রদর্শ্যতে ॥১—১১৭॥

ইতি শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চবিংশত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ॥২২৫॥

---

আর ব্রাহ্মণেরা যজ্ঞস্থানে থাকিয়া স্তব করিতে লাগিলেন; তাহাতে দেবরাজ ইন্দ্র প্রফুল্লচিত্ত হইয়া শান্ত ও হৃষ্টচিত্তে এবং উজ্জ্বলতেজে গমন করিতে থাকিয়া স্বকীয় স্বর্গলোকে যাইয়া আনন্দ অনুভব করিতে লাগিলেন' ॥১১৭॥

—:o:—

যুধিষ্ঠির বলিলেন—'ক্ষত্রিয়শ্রেষ্ঠ পিতামহ! মানুষের ভাবী ও অভাবী অবস্থার পূর্ব্বসূচনা কিরূপ, তাহা আমার নিকট বলুন' ॥১॥

ভীষ্ম বলিলেন—'যুধিষ্ঠির! তোমার মঙ্গল হউক। মানুষের ভবিষ্যতে যাহা হইবে, বা না হইবে, তাহার পূর্ব্বসূচনা মনই করে ॥২॥

যুধিষ্ঠির! এ বিষয়েও মনস্বীরা লক্ষ্মীদেবীর সহিত ইন্দ্রের সংবাদরূপ যে প্রাচীন বৃত্তান্তের উল্লেখ করেন, তাহা তুমি আমার নিকট শ্রবণ কর ॥৩॥

মহতস্তপসো ব্যুষ্ট্যা পশ্যঁল্লোকৌ পরাবরৌ।
সামান্যমৃষিভির্গত্বা ব্রহ্মলোকনিবাসিভিঃ ॥৪॥
ব্রহ্মেবামিতদীপ্তৌজাঃ শান্তপাপ্মা মহাতপাঃ।
বিচচার যথাকামং ত্রিষু লোকেষু নারদঃ ॥৫॥ (যুগ্মকম্)
কদাচিৎ প্রাতরুত্থায় পিস্পৃক্ষুঃ সলিলং শুচি।
ধ্রুবদ্বারভবাং গঙ্গাং জগামাবততার চ ॥৬॥
মেরুপাদোদ্ভবাং গঙ্গাং নারায়ণপদচ্যুতাম্।
স বীক্ষমাণো হৃষ্টাত্মা তং দেশমভিজগ্মিবান্ ॥৭॥
যঞ্চ দেব! জবাকীর্ণং সূক্ষ্মকাঞ্চনবালুকম্।
গঙ্গাদ্বীপং সমাসাদ্য নানাবৃক্ষৈরলঙ্কৃতম্ ॥৮॥
সালতালাশ্বকর্ণানাং চন্দনানাঞ্চ রাজিভিঃ।
মণ্ডিতং বিবিধৈঃ পুষ্পৈর্হংসকারণ্ডবাযুতম্ ॥৯॥
নদীপুলিনমাসাদ্য স্নাত্বা সংতর্প্য দেবতাঃ।
জজাপ জপ্যং ধর্ম্মাত্মা তন্ময়ত্বেন ভাস্বতা ॥১০॥ (কলাপকম্)

---

ভারতকৌমুদী

মহত ইতি। ব্যুষ্ট্যা সমৃদ্ধ্যা। "ব্যুষ্টিঃ ফলে সমৃদ্ধৌ চ" ইত্যমরঃ। পরাবরৌ উচ্চনীচৌ ব্রহ্মলোকপাতাললোকাবিত্যর্থঃ। সামান্যং তুল্যম্। অমিতঞ্চ দীপ্তঞ্চ ওজো যস্য সঃ ॥৪—৫॥

কদাচিদিতি। পিস্পৃক্ষুঃ স্প্রষ্টুমিচ্ছুঃ। ধ্রুবদ্বারভবাং ধ্রুবদ্বারাখ্যদেশবাহিনীম্ ॥৬॥

মের্ব্বিতি। স নারদঃ। দেশং স্থানম্। হে দেব! রাজন্! জবাকীর্ণং জলবেগসম্বদ্ধম্। রাজিভিঃ শ্রেণীভিঃ। জপ্যম্ ইষ্টমন্ত্রম্, তন্ময়ত্বেন তন্ময়চিত্তত্বেন, ভাস্বতা ইষ্টদেবতাতেজঃপূর্ণেন চেতসা ॥৭—১০॥

ব্রহ্মার ন্যায় অমিত ও উজ্জ্বলতেজা, পাপবিহীন এবং মহাতপস্বী নারদ একদা নিজের মহাতপস্যার প্রভাবে ব্রহ্মলোক ও পাতাল দর্শন করিতে থাকিয়া ব্রহ্মলোক-বাসী ঋষিগণের তুল্য গমন করিয়া ইচ্ছানুসারে ত্রিভুবনে বিচরণ করিতে লাগিলেন ॥৪—৫॥

তিনি কোন সময়ে প্রাতঃকালে গাত্রোত্থান করিয়া পবিত্র জল স্পর্শ করিবার ইচ্ছায়, ধ্রুবদ্বারবাহিনী গঙ্গায় গমন ও অবতরণ করিলেন ॥৬॥

সুমেরুপর্ব্বতের পাদদেশ হইতে উৎপন্না ও নারায়ণচরণ হইতে বিচ্যুতা গঙ্গাকে দর্শন করিতে থাকিয়া, হৃষ্টচিত্ত হইয়া, নারদ সেইস্থানে উপস্থিত হইলেন; রাজা!

---

(৫) বিচচার যথাকালং—নি। (৭) ইতঃপ্রভৃতি চত্বারঃ শ্লোকাঃ পি বঙ্গ বর্দ্ধ ন সন্তি।

সহস্রনয়নশ্চাপি বজ্রী শম্বরপাকহা।
তস্যা দেবর্ষিজুষ্টায়াস্তীরমভ্যাজগাম হ ॥১১॥
তাবাপ্লুত্য যতাত্মানৌ কৃতজপ্যৌ সমাসতঃ।
নদ্যাঃ পুলিনমাসাদ্য সূক্ষ্মকাঞ্চনবালুকম্ ॥১২॥
পুণ্যকর্ম্মভিরাখ্যাতা দেবর্ষিকথিতাঃ কথাঃ।
চক্রতুস্তৌ যতাত্মানৌ মহর্ষিকথিতাস্তথা।
পূর্ব্ববৃত্তব্যতীতানি কথয়ন্তৌ সমাহিতৌ ॥১৩॥ (যুগ্মকম্)
অথ ভাস্করমুদ্যন্তং রশ্মিজালপুরস্কৃতম্।
পূর্ণমণ্ডলমালোক্য তাবুত্থায়োপতস্থতুঃ ॥১৪॥
বিবিক্তে পুণ্যদেশে তু রমমাণৌ মুদা যুতৌ।
দদৃশাতেঽন্তরিক্ষে তৌ সূর্য্যস্যোদয়নং প্রতি ॥১৫॥

ভারতকৌমুদী

সহস্রেতি। সহস্রনয়ন ইন্দ্রঃ, শম্বরং পাকঞ্চাসুরং হতবান্ ইতি শম্বরপাকহা ॥১১॥

তাবিতি। সমাসতঃ সংক্ষেপতঃ। পুণ্যকর্ম্মভির্ধার্ম্মিকৈঃ প্রাচীনৈঃ। পূর্ব্ববৃত্তব্যতীতানি ভাবীনি কর্ম্মাণি চ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১২—১৩॥

অথেতি। উপতস্থতুঃ উপাসাঞ্চক্রাতে ॥১৪॥

যেস্থানে গঙ্গাজলের বেগ সংসক্ত হইতেছিল, সূক্ষ্ম সূক্ষ্ম স্বর্ণবালুকা শোভা পাইতেছিল এবং যে স্থানটী নানাবৃক্ষে শোভিত ছিল; সেই গঙ্গাদ্বীপে নারদ উপস্থিত হইলেন এবং সাল, তাল, অশ্বকর্ণ ও চন্দনবৃক্ষশ্রেণী ও নানাবিধ পুষ্পে শোভিত এবং হংস ও কারণ্ডবপ্রভৃতি পক্ষিগণযুক্ত গঙ্গাপুলিনে উপস্থিত হইয়া, স্নান ও দেবতর্পণ করিয়া ধর্ম্মাত্মা নারদ, তন্ময় ও তেজঃপূর্ণচিত্তে ইষ্টমন্ত্র জপ করিতে লাগিলেন ॥৭—১০॥

তখন শম্বর ও পাকাসুরহন্তা বজ্রধারী ইন্দ্রও দেবর্ষিসেবিত সেই গঙ্গার তীরে আগমন করিলেন ॥১১॥

ক্রমে তাঁহারা সংযতচিত্ত হইয়া, স্নান করিয়া, সংক্ষেপে জপ সারিয়া, সূক্ষ্ম স্বর্ণবালুকাযুক্ত গঙ্গাপুলিনে উঠিয়া, উপবিষ্ট ও সমাহিতচিত্ত হইয়া, ভবিষ্যৎ কর্ত্তব্য বলিয়া, ধার্ম্মিকগণ, দেবর্ষিগণ ও মহর্ষিগণ কথিত উপাখ্যান সকল আলোচনা করিতে লাগিলেন ॥১২—১৩॥

তাহার পর কিরণসমূহযুক্ত ও পূর্ণমণ্ডল সূর্য্য উদিত হইতেছেন দেখিয়া, ইন্দ্র ও নারদ গাত্রোত্থান করিয়া সেই সূর্য্যের উপাসনা করিলেন ॥১৪॥

জ্যোতির্জ্বালসমাকীর্ণং জ্যোতিষাং গণমণ্ডিতম্।
অভিতস্তূদয়ন্তং তমর্কমর্কমিবাপরম্ ॥১৬॥ (যুগ্মকম্)
আকাশে দদৃশে জ্যোতিরুদ্যতার্চ্চিঃ সমপ্রভম্।
তয়োঃ সমীপং সংপ্রাপ্তং প্রত্যদৃশ্যত ভারত ! ॥১৭॥
তৎ সুপর্ণার্কচরিতমাস্থিতং বৈষ্ণবং পদম্।
ভাভিরপ্রতিমং ভাতি ত্রৈলোক্যমবভাসয়ৎ ॥১৮॥
তং দৃষ্ট্বা তৌ তু বিক্রান্তৌ প্রাঞ্জলী সমুপস্থিতৌ।
ক্রমাৎ সংপ্রেক্ষমাণৌ তৌ বিমানং দিব্যমদ্ভুতম্ ॥১৯॥
তস্মিংস্তদা সতীং কান্তাং লোককান্তাং পরাং শুভাম্।
ধাত্রীং লোকস্য রমণীং লোকমাতরমচ্যুতাম্ ॥২০॥

---

## ভারতকৌমুদী

বিবিক্ত ইতি। বিবিক্তে নির্জ্জনে। উদয়নং প্রতি উদয়দিশি। উদয়ন্তং তম্ অর্কম্ অভিতঃ সম্মুখদেশে। "তসোভয়াভিঃ পরিসর্বৈঃ" ইতি দ্বিতীয়া। অপরম্ অর্কমিব দদৃশাতে ॥১৫—১৬॥

আকাশ ইতি। উদ্যতার্চ্চিঃসমপ্রভম্ উদয়মানসূর্য্যতুল্যপ্রভম্। পরমেব তয়োঃ সমীপং সংপ্রাপ্তং প্রত্যদৃশ্যত তাভ্যাম্ ॥১৭॥

তদিতি। সুপর্ণার্কাভ্যাং গরুড়সূর্য্যাভ্যাং চরিতং প্রত্যহং গতম্, বৈষ্ণবং পদং গগনম্, আস্থিতমারূঢ়ম্। ভাভির্দ্যুতিভিঃ, অপ্রতিমং তুলনারহিতঞ্চ তৎ জ্যোতিঃ ত্রৈলোক্যমবভাসয়ৎ ভাতি স্ম ॥১৮॥

---

ক্রমে ইন্দ্র ও নারদ সেই নির্জ্জন ও পবিত্রস্থানে থাকিয়া, পূর্ব্বদিকে আকাশে হৃষ্টচিত্তে দেখিতে লাগিলেন—উদয়মান সূর্য্যের সম্মুখে আর একটী সূর্য্যের ন্যায় তেজোরাশিযুক্ত ও তেজস্বিগণশোভিত একটী তেজঃপুঞ্জ উদিত হইতেছে ॥১৫—১৬॥

ভরতনন্দন! ক্রমে তাঁহারা দেখিলেন—উদয়মান সূর্য্যের ন্যায় উজ্জ্বল একটী তেজঃপুঞ্জ আকাশ হইতে তাঁহাদের নিকটে উপস্থিত হইতেছে ॥১৭॥

সেই তেজঃপুঞ্জ আপনার দীপ্তিতে অতুলনীয় ছিল এবং ত্রিভুবনই যেন প্রকাশ করিতে থাকিয়া, সূর্য্য ও গরুড়ের বিচরণস্থান আকাশে থাকিয়া শোভা পাইতে-ছিল ॥১৮॥

---

(১৫—১৬) ইদং শ্লোকদ্বয়ং পি বঙ্গ বর্দ্ধ নাস্তি।

(১৮) তৎসুপর্ণার্করচিতম্—বঙ্গ বর্দ্ধ নি।

(১৯—২০) ইদং শ্লোকদ্বয়ং পি বঙ্গ বর্দ্ধ নাস্তি।

দিব্যাভিরূপশোভাভিরপ্সরোভিঃ পুরস্কৃতাম্।
বৃহতীমংশুমৎপ্রখ্যা বৃহদ্ভানোরিবার্চ্চিষম্ ॥২১॥
নক্ষত্রকল্পাভরণাং তারাপঙ্‌ক্তিসমস্রজম্।
শ্রিয়ং দদৃশতুঃ পদ্মাং সাক্ষাৎপদ্মদলস্থিতাম্ ॥২২॥ (কলাপকম্)
সাবরুহ্য বিমানাগ্রাদঙ্গনানামনুত্তমা।
অভ্যাগচ্ছস্ত্রিলোকেশং শক্রং চর্ষিঞ্চ নারদম্ ॥২৩॥
নারদানুগতঃ সাক্ষান্মঘবাংস্তামুপাগমৎ।
কৃতাঞ্জলিপুটো দেবীং নিবেদ্যাত্মানমাত্মনা ॥২৪॥

ভারতকৌমুদী

তমিতি। তং তেজঃপুঞ্জম, তৌ ইন্দ্রনারদৌ সংপ্রেক্ষমাণৌ আগতামিতি শেষঃ। তস্মিন্ বিমানে, সতীং বিদ্যমানাম্, কান্তাং সুন্দরীম্, লোকৈঃ কান্তাম্ অভীষ্টাম্, ধাত্রীং রক্ষয়িত্রীম, রমণীমানন্দদায়িত্রীম্, লোকমাতরং লক্ষ্মীম্। উপস্থিতা শোভা যাসাং তাভিঃ, অংশুমৎপ্রখ্যাং সূর্য্যতুল্যোজ্জ্বলাম্, বৃহদ্ভানোবগ্নেঃ, অর্চ্চিষং শিখামিব স্থিতাম্। নক্ষত্রকল্পানি নক্ষত্রবদুজ্জ্বলানি আভরণানি যস্যাস্তাম্, তারাপঙ্‌ক্তিসমা স্রক্ মালা যস্যাস্তাম্। শ্রিয়ং কান্তিমতীম্, পদ্মাং লক্ষ্মীম্, দদৃশতুঃ ইন্দ্রনারদৌ ॥১৯—২২॥

সেতি। অঙ্গনানাং মধ্যে ন বিদ্যতে উত্তমা যস্যাঃ সা ॥২৩॥

নারদেতি। মঘবান্ ইন্দ্রঃ। নিবেদ্য ইন্দ্রত্বেন বিজ্ঞাপ্য ॥২৪॥

---

বিক্রমশালী ইন্দ্র ও নারদ সেই তেজঃপুঞ্জ দেখিয়া কৃতাঞ্জলি হইয়া তাহার নিকটে গমন করিলেন। ক্রমে তাঁহারা দেখিলেন—অলৌকিক ও অদ্ভুত একখানি বিমান, তাহার মধ্যে কমনীয় মূর্ত্তি, জগতের অভীষ্টা, অত্যন্তমঙ্গলকারিণী, লোকের আনন্দদায়িনী ও রক্ষাকারিণী এবং নারায়ণগৃহিণী লক্ষ্মীদেবী রহিয়াছেন। তাঁহার পশ্চাদ্‌ভাগে মনোহরমূর্ত্তি স্বর্গীয় অপ্সরোগণ রহিয়াছে। তাঁহার আকৃতি বিশাল, সূর্য্যের ন্যায় উজ্জ্বল এবং অগ্নিশিখার ন্যায় তেজস্বিনী; আর সমস্ত অঙ্গে নক্ষত্রের ন্যায় অলঙ্কার, কণ্ঠদেশে নক্ষত্রশ্রেণীর ন্যায় সুন্দর হার শোভা পাইতেছে এবং পদ্মের উপরে তিনি অবস্থান করিতেছেন। এহেন পরমসুন্দরী লক্ষ্মীদেবীকে তাঁহারা প্রত্যক্ষ দর্শন করিলেন ॥১৯—২২॥

মহিলাশ্রেষ্ঠ সেই লক্ষ্মীদেবী বিমান হইতে অবতীর্ণ হইয়া ত্রিলোকাধিপতি ইন্দ্র ও দেবর্ষি নারদের নিকট আগমন করিতে লাগিলেন ॥২৩॥

এদিকে নারদের সহিত ইন্দ্রও কৃতাঞ্জলি হইয়া নিজেই নিজের পরিচয় দিয়া সেই লক্ষ্মীদেবীর নিকট উপস্থিত হইলেন ॥২৪॥

চক্রে চানুপমাং পূজাং তস্যাশ্চ্যাপি স সর্ব্ববিৎ।
দেবরাজঃ শ্রিয়ং রাজন্! বাক্যং চেদমুবাচ হ ॥২৫॥
কা ত্বং কেন চ কার্য্যেণ সংপ্রাপ্তা চারুহাসিনি!।
কুতশ্চাগম্যতে সুভ্রু! গন্তব্যং ক্ব চ তে শুভে! ॥২৬॥
শ্রীরুবাচ।
পুণ্যেষু ত্রিষু লোকেষু সর্বে স্থাবরজঙ্গমাঃ।
মমাত্মভাবমিচ্ছন্তো যতন্তে পরমাত্মনা ॥২৭॥
সাহং বৈ পঙ্কজে জাতা সূর্য্যরশ্মিবিবোধিতে।
ভূত্যর্থং সর্বভূতানাং পদ্মা শ্রীঃ পদ্মমালিনী ॥২৮॥
অহং লক্ষ্মীরহং ভূতিঃ শ্রীশ্চাহং বলসূদন!।
অহং শ্রদ্ধা চ মেধা চ সন্নতির্বিজিতিঃ স্থিতিঃ ॥২৯॥

---

ভারতকৌমুদী

চক্র ইতি। তস্যাঃ পদ্মায়াঃ। বচির্দ্বিকর্ম্মকঃ ॥২৫॥

কেতি। কার্য্যেণ প্রয়োজনেন, সংপ্রাপ্তা আগতা ॥২৬॥

পুণ্যেম্বিতি। আত্মভাবং স্বগৃহাদৌ স্বরূপেণ স্থিতিম্, পরমাত্মনা বিশেষযত্নেন ॥২৭॥

সেতি। সূর্য্যরশ্মিভিঃ বিবোধিতে বিকাশিতে। ভূত্যর্থং সম্পজ্জননার্থম্ ॥২৮॥

অহমিতি। ভূতিঃ সম্পৎ, শ্রীঃ শোভা। সন্নতিরুন্নতিঃ, বিজিতির্বিজয়ঃ, স্থিতিঃ সম্পন্নতয়াবস্থানম্, এতেষাং হেতুরিত্যর্থঃ ॥২৯॥

---

রাজা! পরে সর্ব্বজ্ঞ ও দেবরাজ ইন্দ্র লক্ষ্মীদেবীর বিশেষ পূজা করিলেন এবং তাঁহাকে এই কথা বলিলেন—॥২৫॥

'চারুহাসিনি! কল্যাণি! সুভ্রু! আপনি কে? কোন্ প্রয়োজনে আসিয়াছেন? কোথা হইতেই বা আসিয়াছেন এবং কোথায়ই বা যাইবেন?' ॥২৬॥

লক্ষ্মীদেবী বলিলেন—'পবিত্র ত্রিভুবনে সমস্ত স্থাবর ও জঙ্গম প্রাণিগণ আমার অবস্থিতি কামনা করিয়া, পরম যত্নসহকারে বিভিন্ন কার্য্য করিবার চেষ্টা করে ॥২৭॥

আমি সমস্ত প্রাণীর সম্পদ্ সম্পন্ন করিবার নিমিত্ত সূর্য্যরশ্মিপ্রকাশিত পদ্মমধ্যে উৎপন্ন হইয়াছি এবং পদ্মমালা ধারণ করি। আমার নাম পদ্মা বা শ্রী ॥২৮॥

বলাসুরহন্তা ইন্দ্র! আমি লক্ষ্মী, আমি সম্পদ্, আমি শোভা, আমি শ্রদ্ধা এবং আমিই মেধা, উন্নতি, জয় ও স্থিতি ॥২৯॥

---

(২৮) ···সূর্য্যরশ্মিপ্রবোধিতে—নি।

অহং ধৃতিরহং সিদ্ধিরহং ত্বদ্‌ভূতিরেব চ।
অহং স্বাহা স্বধা চৈব সংস্তুতির্নিয়তিঃ কৃতিঃ ॥৩০॥
রাজ্ঞাং বিজয়মানানাং সেনাগ্রেষু ধ্বজেষু চ।
নিবাসে ধর্ম্মশীলানাং বিষয়েষু পুরেষু চ ॥৩১॥
জিতকাশিনি শূরে চ সংগ্রামেষ্বনিবর্ত্তিনি।
নিবসামি মনুষ্যেন্দ্রে সদৈব বলসূদন! ॥৩২॥ (যুগ্মকম্)
ধর্ম্মনিত্যে মহাবুদ্ধৌ ব্রহ্মণ্যে সত্যবাদিনি।
প্রশ্রিতে দানশীলে চ সদৈব নিবসাম্যহম্ ॥৩৩॥
অসুরেষ্ববসং পূর্ব্বং সত্যধর্ম্মনিবন্ধনা।
বিপরীতাংস্তু তান্ বুদ্ধা ত্বয়ি বাসমরোচয়ম্ ॥৩৮॥

শক্র উবাচ।

কথংবৃত্তেষু দৈত্যেষু ত্বমবাৎসীর্ব্বরাননে!।
দৃষ্ট্বা চ কিমিহাগাস্ত্বং হিত্বা দৈতেয়দানবান্ ॥৩৫॥

---

ভারতকৌমুদী

অহমিতি। ত্বদ্‌ভূতিঃ ভবতঃ সম্পত্তিঃ। কৃতির্যত্নঃ ॥৩০॥

রাজ্ঞামিতি। বিষয়েষু রাজ্যেষু। জিতেন জয়েন কাশতে শোভত ইতি তস্মিন্ ॥৩১—৩২॥

ধর্ম্মেতি। ধর্ম্মো নিত্যো যস্য তস্মিন্, ব্রহ্মণ্যে তপস্বিনি। প্রশ্রিতে সর্ব্বভূতপ্রণয়শালিনি ॥৩৩॥

অসুরেষ্বিতি। সত্যধর্ম্ম এব নিবন্ধনম্ আবদ্ধীকরণহেতুর্যস্যাঃ সা ॥৩৪॥

কথমিতি। কথং কীদৃশানি বৃত্তানি ব্যবহারা যেষাং তেষু। আগা আগতা ॥৩৫॥

আমি ধৈর্য্য, আমি সিদ্ধি, আমি আপনার সমৃদ্ধি এবং আমিই স্বাহা, স্বধা, স্তুতি, নিয়তি ও কৃতি ॥৩০॥

ইন্দ্র! আমি বিজয়ী রাজাদের সৈন্যসম্মুখে ও ধ্বজে, ধার্ম্মিকগণের গৃহে, রাজ্যে ও পুরে এবং বিজয়শোভী ও যুদ্ধে অপলায়ী মনুষ্যশ্রেষ্ঠ বীরগণে সর্ব্বদা বাস করি ॥৩১—৩২॥

সর্ব্বদা ধর্ম্মপরায়ণ, বুদ্ধিমান্, তপস্যানিরত, প্রণয়সম্পন্ন এবং দানশীল লোকেও আমি সর্ব্বদা বাস করি ॥৩৩॥

পূর্ব্বে অসুরগণের সত্যধর্ম্ম ছিল বলিয়া, আমি তাহাদের গৃহে বাস করিতাম; কিন্তু তাহার পরে তাহাদিগকে বিপরীত জানিয়া আপনার গৃহে বাস করিবার ইচ্ছা করিয়াছি' ॥৩৪॥

(৩০) ···অহং সংভূতিরেব চ। সন্নতির্নিয়তিঃ স্মৃতিঃ—বঙ্গ বন্ধ।

শ্রীরুবাচ।

স্বধর্ম্মমনুতিষ্ঠৎসু ধৈর্য্যাদচলিতেষু চ।
স্বর্গমার্গাভিরামেষু সত্ত্বেষু নিরতা হ্যহম্ ॥৩৬॥
দানাধ্যয়নযজ্ঞেজ্যাপিতৃদৈবতপূজনম্।
গুরূণামতিথীনাঞ্চ তেষাং নিত্যমবর্ত্তত ॥৩৭॥
সুসংমৃষ্টগৃহাশ্চাসন্ জিতস্ত্রীকা হুতাগ্নয়ঃ।
গুরুশুশ্রূষকা দান্তা ব্রহ্মণ্যাঃ সত্যবাদিনঃ ॥৩৮॥
শ্রদ্দধানা জিতক্রোধা দানশীলানসূয়বঃ।
ভৃতপুত্রা ভৃত্যমাত্যা ভৃতদারা হ্যনীর্ষবঃ ॥৩৯॥

---

ভারতকৌমুদী

পূর্ব্বার্দ্ধস্যোত্তরমাহ শ্লোকজাতেন। স্বেতি। স্বর্গমার্গে অভিরামো ধর্ম্মেণাভিলাষো যেষাং তেষু, সত্ত্বেষু প্রাণিষু ॥৩৬॥

দানেতি। সসোমকক্রতুর্যজ্ঞঃ, নিঃসোমকশ্চ ইজ্যা। গুরূণাম্ অতিথীনাঞ্চ পূজনমিত্যনুবৃত্তিঃ ॥৩৭॥

স্বিতি। সুসংমৃষ্টানি সুপরিস্কৃতানি গৃহাণি যৈস্তে, জিতাঃ স্ত্রিয়ো যৈস্তে। দান্তা ইন্দ্রিয়দমনশীলাঃ, ব্রহ্মণ্যাস্তপস্যানিরতাঃ ॥৩৮॥

শ্রদিতি। শ্রদ্দধানা গুরুশাস্ত্রবাক্যেষু বিশ্বাসবন্তঃ। অনীর্ষব ঈর্ষ্যাশূন্যাঃ ॥৩৯॥

---

ইন্দ্র বলিলেন—'বরাননে! আপনি কীদৃশব্যবহারসম্পন্ন দৈত্যগণের গৃহে বাস করিতেন এবং কি দেখিয়াই বা দৈত্য ও দানবগণকে পরিত্যাগ করিয়া, আমার গৃহে আসিয়াছেন?' ॥৩৫॥

লক্ষ্মী বলিলেন—'যাঁহারা আপন ধর্ম্মের অনুষ্ঠান করেন, ধৈর্য্যচ্যুত হন না এবং ধর্ম্মে নিরত থাকেন, সেই সকল লোকের গৃহেই আমি সর্ব্বদা অবস্থান করি ॥৩৬॥

পূর্ব্বে দৈত্যগণের মধ্যে দান, অধ্যয়ন, যাগ, যজ্ঞ, পিতৃশ্রাদ্ধ, দেবপূজা, গুরুসেবা ও অতিথিসৎকার নিত্যই অনুষ্ঠিত হইত ॥৩৭॥

পূর্ব্বে অসুরগণ বাসস্থান সুষ্ঠুভাবে পরিষ্কৃত করিত, স্ত্রীদিগকে আয়ত্তে রাখিত, হোম করিত এবং গুরুশুশ্রূষা, ইন্দ্রিয়দমন ও তপস্যা করিত; আর সত্যবাদী ছিল ॥৩৮॥

আর তাহারা পূর্ব্বে শাস্ত্রবাক্য ও গুরুবাক্যে বিশ্বাস করিত, ক্রোধ দমন করিতে পারিত, দানশীল ও অসূয়াশূন্য ছিল এবং পুত্র, কলত্র ও ভৃত্যগণকে ভরণপোষণ করিত, আর কাহারও প্রতি ঈর্ষ্যা করিত না ॥৩৯॥

অমর্ষেণ ন চান্যোন্যং স্পৃহয়ন্তে কদাচন।
ন চ জাতূপতপ্যন্তি ধীরাঃ পরসমৃদ্ধিভিঃ ॥৪০॥
দাতারঃ সংগ্রহীতার আর্য্যাঃ করুণবেদিনঃ।
মহাপ্রসাদা ঋজবো দৃঢ়ভক্তা জিতেন্দ্রিয়াঃ ॥৪১॥
সন্তুষ্টভৃত্যসচিবাঃ কৃতজ্ঞাঃ প্রিয়বাদিনঃ।
যথার্হমানার্থকরা হ্রীনিষেবা যতব্রতাঃ ॥৪২॥
নিত্যং পর্বসু সুস্নাতাঃ স্বনুলিপ্তাঃ স্বলঙ্কৃতাঃ।
উপবাসতপঃশীলাঃ প্রতীতা ব্রহ্মবাদিনঃ ॥৪৩॥ (বিশেষকম্)
নৈতানভ্যুদিয়াৎ সূর্য্যো ন চাপ্যাসন্ প্রগেশয়াঃ।
রাত্রৌ দধি চ সক্তুংশ্চ নিত্যমেব ব্যবর্জয়ন্ ॥৪৪॥

## ভারতকৌমুদী

অমর্ষেণেতি। অমর্ষেণ ক্রোধেন যুদ্ধাদিনা, স্পৃহয়ন্তে পরধনং কাময়ন্তে স্ম ॥৪০॥

দাতার ইতি। সংগ্রহীতারঃ প্রণয়েন সহায়সংগ্রহকারিণঃ, আর্য্যাঃ সজ্জনাঃ, করুণবেদিনো দয়াভিজ্ঞাঃ। মহাপ্রসাদাঃ পরেষু বিশেষানুগ্রহকারিণঃ, ঋজবঃ সরলাঃ, দৃঢ়ভক্তা গুরুষু। সন্তুষ্টা ভৃত্যাঃ সচিবাশ্চ যেষু তে। যথার্হং যথাযোগ্যং মানং পরেষাং সম্মানম্ অর্থং কার্য্যঞ্চ কুর্ব্বন্তীতি তে, হ্রিয়ং লজ্জাং নিষেবন্ত ইতি তে, যতব্রতা দৃঢ়নিয়মাঃ। পর্ব্বসু সংক্রান্ত্যাদিষু। প্রতীতা বিশ্বস্তা আসন্নিতি শেষঃ ॥৪১—৪৩॥

নেতি। এতান্ শস্থিতান্ অসুরান্ অভি লক্ষ্যীকৃত্য সূর্য্যো নোদিয়াৎ। যেন হি তে প্রগে প্রাতঃ শেরত ইতি প্রগেশয়াশ্চ নাপ্যাসন্ ॥৪৪॥

ধীরপ্রকৃতি অসুরেরা তৎকালে কখনও ক্রোধপ্রযুক্ত পরস্পর ধনগ্রহণের কামনা করিত না কিংবা পরের সমৃদ্ধি দেখিয়া কখনও সন্তপ্ত হইত না ॥৪০॥

তৎকালে তাহারা দাতা, সহায়সংগ্রহকারী, সজ্জন, দয়ালু, অনুগ্রহপরায়ণ, সরলপ্রকৃতি, গুরুজনের প্রতি দৃঢ়ভক্তিসম্পন্ন, কৃতজ্ঞ, প্রিয়বাদী, লজ্জাশীল ও দৃঢ়নিয়মপরায়ণ ছিল। ভৃত্য ও মন্ত্রিগণ তাহাদের উপরে সন্তুষ্ট থাকিত; তাহারাও যোগ্যতানুসারে লোকের সম্মান ও কার্য্য করিত। পর্ব্বকালে বিশেষভাবে স্নান, অনুলেপন ও অলঙ্কার ধারণ করিত; আর তাহারা তৎকালে উপবাস ও তপস্যাপরায়ণ, সকলের বিশ্বাসের পাত্র ও বেদবক্তা ছিল ॥৪১—৪৩॥

সেই সময়ে অসুরেরা প্রাতঃকালে নিদ্রিত থাকিত না; সুতরাং সূর্য্যও তাহাদের নিদ্রাভঙ্গের পূর্ব্বে উদয় পাইতেন না এবং তাহারা সর্ব্বদাই রাত্রিতে দধি ও সক্তু (ছাতু) ভোজন বর্জ্জন করিত ॥৪৪॥

কল্যং ঘৃতঞ্চান্ববৈক্ষন্ প্রয়তা ব্রহ্মবাদিনঃ।
মঙ্গলান্যপি চাপশ্যন্ ব্রাহ্মণাংশ্চাপ্যপূজয়ন্ ॥৪৫॥
সদা হি বদতাং ধর্ম্মং সদা চাপ্রতিগৃহ্নতাম্।
অর্দ্ধঞ্চ রাত্র্যাঃ স্বপতাং দিবা চাস্বপতাং তথা ॥৪৬॥
কৃপণানাথবৃদ্ধানাং দুর্ব্বলাতুরযোষিতাম্।
দয়াঞ্চ সংবিভাগঞ্চ নিত্যমেবানুমোদতাম্ ॥৪৭॥ (যুগ্মকম্)
ত্রস্তং বিষণ্ণমুদ্বিগ্নং ভয়ার্ত্তং ব্যাধিতং কৃশম্।
হৃতস্বং ব্যসনার্ত্তঞ্চ নিত্যমাশ্বাসয়ন্তি তে ॥৪৮॥
ধর্ম্মমেবান্ববর্ত্তন্ত ন হিংসন্তি পরস্পরম্।
অনুকূলাশ্চ কার্য্যেষু গুরুবৃদ্ধোপসেবিনঃ ॥৪৯॥

ভারতকৌমুদী

কল্যমিতি। কল্যম্ উষঃকালং প্রাপ্য। প্রয়তাঃ শুদ্ধাঃ। মঙ্গলানি ব্রাহ্মণগবাদীনি। তথা চ শুদ্ধিতত্ত্বধৃতবচনম্—"লোকেঽস্মিন্মঙ্গলান্যষ্টৌ ব্রাহ্মণো গৌর্হুতাশনঃ। হিরণ্যং সর্পিরাদিত্য আপো রাজা তথাষ্টমঃ॥ এতানি সততং পশ্যেন্নমস্যেদর্চ্চয়েত্তু যঃ। প্রদক্ষিণঞ্চ কুর্ব্বীত তস্য চায়ুর্ন হীয়তে॥" ॥৪৫॥

সদেতি। অর্দ্ধং প্রাপ্যৈব সংবিভাগং সম্যগ্ বিভজ্য খাদ্যাদিদানম্। অনুমোদতাম্ অনুমন্যমানানামসুরাণাং গৃহে অবসমিতি শেষঃ ॥৪৬—৪৭॥

ত্রস্তমিতি। হৃতস্বম্ অপহৃতধনম্। ব্যসনার্ত্তং বিপৎপীড়িতম্ ॥৪৮॥

ধর্ম্মমিতি। কার্য্যেষু কর্ত্তব্যেষু বিষয়েষু অনুকূলাশ্চ আসন্ ॥৪৯॥

আর তাহারা সেই সময়ে প্রাতঃকালে ঘৃতদর্শন করিত, বিশুদ্ধ থাকিত, বেদের আলোচনা করিত এবং মাঙ্গলিকপদার্থদর্শন ও ব্রাহ্মণগণের সম্মান করিত ॥৪৫॥

সর্ব্বদা ধর্ম্মের আলোচনা করিত, কখনও প্রতিগ্রহ করিত না, অর্দ্ধরাত্রির পূর্ব্বেই নিদ্রা যাইত এবং দিনে নিদ্রা যাইত না; আর তাহারা সর্ব্বদাই দরিদ্র, অনাথ, বৃদ্ধ, দুর্ব্বল ও রোগী স্ত্রীলোকদের উপরে দয়া ও উপযুক্ত খাদ্যবস্তু প্রদান করিত ॥৪৬—৪৭॥

পূর্ব্বে অসুরেরা ত্রস্ত, বিষণ্ণ, উদ্বিগ্ন, ভয়ার্ত্ত, রোগগ্রস্ত, ক্ষীণদেহ, হৃতধন ও বিপন্ন ব্যক্তিগণকে সর্ব্বদাই আশ্বস্ত করিত ॥৪৮॥

তাহারা তৎকালে ধর্ম্মেরই অনুসরণ করিত, পরস্পর হিংসা করিত না, কর্ত্তব্যকার্য্যে অনুকূল থাকিত এবং গুরুজন ও বৃদ্ধজনের সেবা করিত ॥৪৯॥

(৪৭) ···নিত্যমেবাম্বমোদতাম্—নি।

পিতৄন্ দেবাতিথীংশ্চৈব যথাবত্তেঽভ্যপূজয়ন্।
অবশেষাণি চাশ্নন্তি নিত্যং সত্যতপোধৃতাঃ ॥৫০॥
নৈকেঽশ্নন্তি সুসম্পন্নং ন গচ্ছন্তি পরস্ত্রিয়ম্।
সর্ব্বভূতেষ্ববর্ত্তন্ত যথাত্মনি দয়াং প্রতি ॥ ১॥
নৈবাকাশে ন পশুষু বিযোনৌ ন চ পর্বসু।
ইন্দ্রিয়স্য বিসর্গং তে রোচয়ন্তি কদাচন ॥৫২
নিত্যং দানং তথা দাক্ষ্যমার্জ্জবঞ্চৈব নিত্যদা।
উৎসাহোঽথানহঙ্কারঃ পরমং সৌহৃদং ক্ষমা ॥৫৩॥
সত্যং দানং তপঃ শৌচং কারুণ্যং বাগনিষ্ঠুরা।
মিত্রেষু চানভিদ্রোহঃ সর্বং তেষ্বভবৎ প্রভো! ॥ ৪॥ (যুগ্মকম্)
নিদ্রা তন্দ্রীরসম্প্রীতিরসূয়ার্থানবেক্ষিতা।
অরতিশ্চ বিষাদশ্চ স্পৃহা চাপ্যবিশন্ন তান্ ॥৫৫॥

ভারতকৌমুদী

পিতৄনিতি। অবশেষাণি ভুক্তাবশিষ্টানি, অশ্নন্তি ভুঞ্জতে স্ম ॥৫০॥

নেতি। সুসম্পন্নং সুপক্কং পায়সাদিকম্। দয়াং প্রতি দয়াবিষয়ে ॥৫১॥

নেতি। ইন্দ্রিয়স্য রেতসঃ, বিসর্গং ত্যাগম্ ॥৫২॥

নিত্যমিতি। আর্জ্জবং সরলতা। কারুণ্যং দয়া ॥৫৩—৫৪॥

নিদ্রেতি। তন্দ্রীস্তন্দ্রা, অসংপ্রীতিরসন্তোষঃ, অনবেক্ষিতা পরিজনানাং প্রত্যৌদাসীন্যম্। অরতিঃ সুহৃৎস্বননুরাগঃ, স্পৃহা পরধনাদৌ লোভঃ ॥৫৫॥

আর তাহারা সেই সময়ে যথানিয়মে দেবতা, পিতৃলোক ও অতিথিদিগের সেবা করিত এবং তাঁহাদের ভুক্তাবশিষ্ট দ্রব্য ভোজন করিত; আর সর্ব্বদাই সত্যপরায়ণ ও তপোনিষ্ঠ ছিল ॥৫০॥

তৎকালে তাহারা একাকী মিষ্টদ্রব্য ভোজন করিত না কিংবা পরস্ত্রী গমন করিত না এবং যেমন নিজের প্রতি, তেমন সর্ব্বভূতের প্রতি দয়া করিত ॥৫১॥

তাহারা সেই সময়ে কখনও শূন্যে, পশুযোনিতে, বিরুদ্ধযোনিতে কিংবা পর্ব্বকালে শুক্রত্যাগ করিবার ইচ্ছা করিত না ॥৫২॥

দেবরাজ! তৎকালে সর্ব্বদা দান, কার্য্যনৈপুণ্য, সরলতা, উৎসাহ, অহঙ্কার-শূন্যতা, পরমসৌহার্দ্দ, ক্ষমা, সত্য, ত্যাগ, তপস্যা, শৌচ, দয়া, কোমলবাক্য ও মিত্রের অদ্রোহ—এই সমস্ত গুণই তাহাদের ছিল ॥৫৩—৫৪॥

সাহমেবংগুণেষ্বেব দানবেষ্ববসং পুরা।
প্রজাসর্গমুপাদায় নৈকং যুগবিপর্য্যয়ম্ ॥৫৬॥
ততঃ কালবিপর্য্যাসে তেষাং গুণবিপর্য্যয়াৎ।
অপশ্যং নির্গতং ধর্ম্মং কামক্রোধবশাত্মনাম্ ॥৫৭॥
সভাসদাঞ্চ বৃদ্ধানাং সতাং কথয়তাং কথাঃ।
প্রাহসন্নভ্যসূয়ংশ্চ সর্ব্ববৃদ্ধান্ গুরূন্ পরান্ ॥৫৮॥
যুবানশ্চ সমাসীনা বৃদ্ধানভিগতান্ সতঃ।
নাভ্যুত্থানাভিবাদাভ্যাং যথাপূর্ব্বমপূজয়ন্ ॥৫৯॥
বর্ত্তয়ত্যেব পিতরি পুত্রঃ প্রভবতে তথা।
অমিত্রভৃত্যতাং প্রাপ্য খ্যাপয়ন্ত্যনপত্রপাঃ ॥৬০॥

ভারতকৌমুদী

সেতি। প্রজাসর্গং লোকসৃষ্টিম্, উপাদায় আরভ্য অবসম্, কিন্তু একং যুগবিপর্য্যয়ং যুগাতিক্রমমারভ্য নাবসম্ ॥৫৬॥

তত ইতি। কামক্রোধবশাত্মনাং তেষাম্ অসুরাণাম্ ॥৫৭॥

ইদানীং গুণবিপর্য্যয়মাহ সভেতি। অভ্যসূয়ন্ দোষাবিষ্কারবিষয়ান্ অকুর্ব্বন্ অসুরাঃ ॥৫৮॥

যুবান ইতি। অভিগতান্ উপস্থিতান্। যথাপূর্ব্বং পূর্ব্ববৎ ॥৫৯॥

তৎকালে অসুরগণের নিদ্রা, তন্দ্রা, অসন্তোষ, অসূয়া, পরিজনগণের প্রতি ঔদাসীন্য, সুহৃদ্‌গণের প্রতি বিরক্তি, বিষাদ এবং পরধনে লোভ উপস্থিত হইত না ॥৫৫॥

একযুগ অতিক্রমমাত্র নহে, সেই সৃষ্টিকাল হইতেই আমি এইরূপ গুণসম্পন্ন অসুরগণের গৃহে বাস করিতাম ॥৫৬॥

তাহার পর কালের পরিবর্ত্তন হইলে, অসুরগণেরও গুণের পরিবর্ত্তন হইল। তখন আমি দেখিলাম—তাহারা কাম ও ক্রোধের বশীভূত হইয়া পড়িতেছে এবং তাহাদের মধ্য হইতে ধর্ম্মও নির্গত হইয়া গিয়াছে ॥৫৭॥

বৃদ্ধ ও সাধু সভ্যগণ নানাবিষয়ের আলোচনা করিতে থাকিলে, নব্যেরা সেই সমস্ত বৃদ্ধ ও গুরুজনদিগকে লক্ষ্য করিয়া হাস্য করিতে লাগিল এবং তাঁহাদের দোষাবিষ্কার করিতে থাকিল ॥৫৮॥

বৃদ্ধেরা উপস্থিত হইলেও যুবকেরা উপবিষ্টই থাকিত; কিন্তু পূর্ব্বের ন্যায় আর গাত্রোত্থান ও অভিবাদন করিয়া তাঁহাদের সম্মান করিত না ॥৫৯॥

(৫৮) ···সর্ব্ববৃদ্ধান্ গুণাবরাঃ—বঙ্গ।

(৬০) অভৃত্যা ভৃত্যতাং প্রাপ্য—বঙ্গ।

তথা ধর্ম্মাদপেতেন কর্ম্মণা গর্হিতেন যে।
মহতঃ প্রাপ্য বস্ত্যার্থাংস্তেষাং তত্রাভবৎ স্পৃহা ॥৬১॥
উচ্চৈশ্চাভ্যবদন্ রাত্রৌ নীচৈস্তত্রাগ্নিরজ্বলৎ।
পুত্ত্রাঃ পিতৄনত্যচরন্নার্য্যশ্চাত্যচরন্ পতীন্ ॥৬২॥
মাতরং পিতরং বৃদ্ধমাচার্য্যমতিথিং গুরুম্।
গুরুত্বান্নাভ্যনন্দস্ত কুমারান্নান্বপালয়ন্ ॥৬৩॥
ভিক্ষাং বলিমদত্ত্বা চ স্বয়মন্নানি ভুঞ্জতে।
অনিষ্ট্বাহসংবিভজ্যাথ পিতৃদেবাতিথীন্ গুরূন্ ॥৬৪॥

ভারতকৌমুদী

বর্ত্তয়তীতি। বর্ত্তয়তি বিদ্যমানে সতি, প্রভবতে প্রভুর্ভবতি স্ম। অমিত্রাণাং শত্রূণাং ভৃত্যতাং প্রাপ্য, অনপত্রপা নির্লজ্জা এব খ্যাপয়ন্তি স্বপ্রভুত্বং প্রকাশয়ন্তি স্ম ॥৬০॥

তথেতি। মহতঃ প্রচুরান্, অর্থান্ ধনানি, তত্র কর্ম্মণি ॥৬১॥

উচ্চৈরিতি। অভ্যবদন্ বাক্যান্যকথয়ন্। তেন চ পরেষাং নিদ্রাব্যাঘাতাৎ পাপোৎপত্তিরিতি ভাবঃ। তত্রাসুরগৃহেষু, অগ্নির্নীচৈরল্পম্ অজ্বলৎ আর্দ্রেন্ধনলগ্নত্বাৎ। তেষামালস্যং তদাসীদিত্যাশয়ঃ ॥৬২॥

মাতরমিতি। নাভ্যনন্দন্ত নাপূজয়ন্, কুমারান্ শিশূন্ ॥৬৩॥

ভিক্ষামিতি। বলিং শিবোপহারাদিকম্। অনিষ্ট্বা অপূজয়িত্বা, অসংবিভজ্য বিভজ্যোপহারাদিকমদত্ত্বা ॥৬৪॥

---

পিতা বিদ্যমান থাকিতে পুত্র প্রভু হইতে লাগিল এবং তাহারা শত্রুর ভৃত্য হইয়াও নির্লজ্জভাবে নিজেদের প্রভুত্ব প্রকাশ করিতে থাকিল ॥৬০॥

যাহারা ধর্ম্মভ্রষ্ট ও গর্হিতকার্য্যদ্বারা প্রচুর ধন উপার্জ্জন করিত, তাহাদের সেই কার্য্যের প্রতি অসুরদের ইচ্ছা জন্মিতে লাগিল ॥৬১॥

অসুরেরা রাত্রিতে উচ্চস্বরে কথা বলিতে থাকিল এবং তাহাদের গৃহে অগ্নি অল্প অল্প জ্বলিতে লাগিল; আর পুত্ত্রেরা পিতার উপরে এবং ভার্য্যারা পতির উপরে অত্যাচার করিতে আরম্ভ করিল ॥৬২॥

ক্রমে অসুরেরা মাতা, পিতা, বৃদ্ধ, আচার্য্য, অতিথি ও অন্যান্য গুরুজনের সম্মান করিতে থাকিল না এবং বালকদিগকে প্রতিপালন করিতে লাগিল না ॥৬৩॥

প্রার্থীকে ভিক্ষা বা শিবাপ্রভৃতিকে বলি না দিয়া কিংবা দেবতা, পিতৃলোক, গুরু ও অতিথিদিগের সম্মান ও সৎকার না করিয়া, নিজেরা অন্নভোজন করিতে লাগিল ॥৬৪॥

ন শৌচমন্বরুদ্ধ্যন্ত তেষাং সূদজনাস্তথা।
মনসা কর্ম্মণা বাচা ভক্ষ্যমাসীদনাবৃতম্ ॥৬৫॥
বালানাং প্রেক্ষমাণানাং ভক্তান্যশ্নন্তি মোহিতাঃ।
একো দাসোঽভবত্তেষাং তেষাং দাসীদ্বয়ং তথা ॥৬৬॥
ত্রিগবা দানবাঃ কেচিচ্চতুরজাস্তথা পরে।
ষড়শ্বাঃ সপ্তমাতঙ্গাঃ পঞ্চমাহিষিকাঃ পরে ॥৬৭॥
রাত্রৌ দধি চ সক্তূংশ্চ নিত্যমেবাবিবর্জিতাঃ।
অন্তর্দশাহে চাশ্নন্তি গবাং ক্ষীরং বিচেতনাঃ ॥৬৮॥

ভারতকৌমুদী

নেতি। তেষামসুরাণাম্, সূদজনাঃ পাচকলোকাঃ। মনসা কর্ম্মণা বাচা চ, শৌচং পবিত্রতাম্, নান্বরুদ্ধ্যন্ত নাবতিষ্ঠন্। ভক্ষ্যমন্নাদিকম্ অনাবৃতমনাচ্ছাদিতঞ্চাসীৎ ॥৬৫॥

বালানামিতি। প্রেক্ষমাণান্ বালান্ অনাদৃত্য ইত্যর্থঃ, ভক্তানি অন্নানি। দাসস্ত্বেকত্বে দাস্যোশ্চ দ্বিত্বে তয়োঃ সাপত্ন্যকলহ ইতি ভাবঃ ॥৬৬॥

ত্রীতি। ত্রিস্রো গাবো যেষাং তে, চত্বার অজাশ্ছাগা যেষাং তে, পঞ্চ মাহিষিকা মহিষা যেষাং তে ॥৬৭॥

রাত্রাবিতি। অবিবর্জিতা ন বিবর্জিতবন্তঃ। তেন চ তেষাং স্বাস্থ্যভঙ্গসম্ভব ইতি ভাবঃ। অন্তর্দশাহে প্রসবাবধিদশাহমধ্যে। তদানীং তৎক্ষীরপাননিষেধাদ্দোষ ইতি ভাবঃ ॥৬৮॥

তাহাদের পাচকেরা মন, কর্ম্ম বা বাক্য—ইহার কোনটাদ্বারাই পবিত্রতার অনুষ্ঠান করিতে লাগিল না এবং তাহাদের খাদ্যবস্তু সকল অনাবৃত অবস্থায় থাকিতে লাগিল ॥৬৫॥

ক্রমে বালকেরা দাঁড়াইয়া দেখিতেছে এই অবস্থাতেই অসুরেরা উত্তম খাদ্যবস্তু ভোজন করিতে থাকিল; আর তাহারা একটী করিয়া দাস ও দুইটী করিয়া দাসী রাখিতে আরম্ভ করিল ॥৬৬॥

কতকগুলি অসুরের তিনটী করিয়া গরু থাকিত, অন্যান্যের চারিটী করিয়া ছাগল রহিত, অনেকে ছয়টী অশ্ব পোষণ করিত, বহু অসুর সাতটী হাতী রাখিত, আবার কেহ কেহ পাঁচটী মহিষ পালন করিত ॥৬৭॥

বিবেকবিহীন অসুরেরা প্রত্যেক দিনই রাত্রিতে দধি ও সক্তু ভোজন করিতে থাকিল এবং গরুর প্রসবের দশ দিনের মধ্যেই তাহাদের দুগ্ধ পান করিতে লাগিল ॥৬৮॥

(৬৬) ইতঃপ্রভৃতি ত্রয়োদশশ্লোকাঃ পি বঙ্গ বর্দ্ধ ন সন্তি।

ক্রমদোহং ন কুর্ব্বন্তি বৎসাঃ স্তন্যানি ভুঞ্জতে।
অনাথাং কৃপণাং ভার্য্যাং ঘ্নন্তি নিত্যং শপন্তি চ ॥৬৯॥
শূদ্রান্নপুষ্টা বিপ্রাস্তু নির্লজ্জাশ্চ ভবন্ত্যুত।
সঙ্কীর্ণানি চ ধান্যানি নাত্যবেক্ষৎ কুটুম্বিনী ॥৭০॥
মার্জ্জারকুক্কুটশ্বানৈঃ ক্রীড়াং কুর্ব্বন্তি মানবাঃ।
গৃহে কণ্টকিনো বৃক্ষাস্তথা নিষ্পাববল্লরী ॥৭১॥
যজ্ঞিয়াশ্চ তথা বৃক্ষাস্তেষামাসন্ দুরাত্মনাম্।
কূপস্নানরতা নিত্যং পর্ব্বমৈথুনগামিনঃ ॥৭২॥
তিলানশ্নন্তি রাত্রৌ চ তৈলাভ্যক্তাশ্চ শেরতে।
বিভীতককরঞ্জানাং ছায়ামূলনিবাসিনঃ ॥৭৩॥

ভাবতকৌমুদী

ক্রমেতি। ক্রমদোহং ন কুর্ব্বন্তি একদৈব গবাং দোহনং কুর্ব্বন্তীত্যর্থঃ। তেন চ বৎসাঃ স্তন্যানি তাসামেব গবাং দুগ্ধানি ন ভুঞ্জতে। তেন চ নিঘ্নন্তি ইত্যাশয়ঃ। ঘ্নন্তি প্রহরন্তি ॥৬৯॥

শূদ্রেতি। সঙ্কীর্ণানি তিলমুদগাদিভিঃ সহ মিশ্রিতানি, কিন্তু কুটুম্বিনী গৃহিণী নাত্যবেক্ষৎ বিশেষেণ তন্ন পর্য্যবৈক্ষত।৭০॥

মার্জ্জারেতি। শ্বান ইতি পজ্ঞাদিত্বাৎ স্বার্থে অণ্। কণ্টকিনো মন্দারাদয়ঃ, নিষ্পাববল্লরী নিষ্পাবায় গৃহাঙ্গণপরিষ্কারায় বল্লরী তু তুলস্যাদিমঞ্জরী তৈরব্যবহৃতা ইতি শেষঃ। “নিষ্পাবঃ পবনে পবঃ” ইত্যমরঃ ॥৭১॥

যজ্ঞিয়া ইতি। যজ্ঞিয়া বিল্বাদয়ো বৃক্ষাস্তেষাং শাখা নিষ্পাবায় আসন্ ॥৭২॥

তাহারা একদাই ধেনুগণের দুগ্ধ দোহন করিতে লাগিল, তাহাতে বৎসগুলি আর দুগ্ধ পান করিতে পারিত না এবং তাহারা অনাথা ও দুর্ব্বলা ভার্য্যাকে সর্ব্বদা প্রহার ও গালিদান করিতে লাগিল ॥৬৯॥

তৎকালে ব্রাহ্মণেরা শূদ্রান্নে পরিপুষ্ট ও লজ্জাহীন হইতে লাগিলেন এবং তাঁহাদের গৃহিণীরা তিল, মুগ ও ধান পরস্পর মিশ্রিত হইতে থাকিলেও সেদিকে বিশেষ দৃষ্টিপাত করিতে থাকিলেন না ॥৭০॥

মানুষেরা বিড়াল, কুক্কুট ও কুক্কুরের সহিত খেলা করিতে আরম্ভ করিল এবং তাহাদের বাসভবনের নিকটে কণ্টকীবৃক্ষ সকল উৎপন্ন হইতে লাগিল এবং তাহারা তুলসীপ্রভৃতির মঞ্জরীদ্বারা গৃহ পরিষ্কার করিতে থাকিল ॥৭১॥

অনেকে যজ্ঞীয়বৃক্ষের শাখাপ্রশাখাদ্বারাও গৃহ পরিষ্কার করিতে আরম্ভ করিল; আবার অনেকে প্রত্যহ কূপজলে স্নান করিতে থাকিল এবং বহু লোক পর্ব্বকালে স্ত্রীসংসর্গ করিতে প্রবৃত্ত হইল ॥৭২॥

করবীরঞ্চ তে পুষ্পং ধারয়ন্তি চ মোহিতাঃ।
পদ্মবীজানি খাদন্তি পুষ্পং জিঘ্রন্তি মোহিতাঃ ॥৭৪॥
ন ভোক্ষ্যন্তি তথা নিত্যং দৈত্যাঃ কালেন মোহিতাঃ।
নিন্দন্তি স্তবনং বিষ্ণোস্তস্য নিত্যদ্বিষো জনাঃ ॥৭৫॥
হোমধূমো ন তত্রাসীদ্বেদঘোষস্তথৈব চ।
যজ্ঞাশ্চ ন প্রবর্ত্তন্তে যথাপূর্ব্বং গৃহে গৃহে ॥৭৬॥
শিষ্যশ্চার্য্যক্রমো নাসীৎ পুত্রৈরাত্মপিতুঃ পিতা।
বিষ্ণুং ব্রহ্মণ্যদেবেশং হিত্বা পাষণ্ডমাশ্রিতাঃ ॥৭৭॥
হব্যকব্যবিহীনাশ্চ জ্ঞানাধ্যয়নবর্জ্জিতাঃ।
দেবস্বাদানরুচয়ো ব্রহ্মস্বরুচয়স্তথা।
স্তুতিমঙ্গলহীনানি দেবস্থানানি সর্বশঃ ॥৭৮॥

ভারতকৌমুদী

তিলানিতি। বিভীতকাদিছায়ামূলনিবাসে স্বাস্থ্যহানিরিত্যাশয়ঃ ॥৭৩॥

করবীরমিতি। অত্রাপি পূর্ব্ববদ্ভাবঃ ॥৭৪॥

নেতি। ন ভোক্ষ্যন্তি রাজ্যং ন পালয়িষ্যন্তি। তত্র হেতুর্নিন্দন্তীত্যাদিঃ ॥৭৫॥

হোমেতি। বেদঘোষো বেদপাঠধ্বনিঃ ॥৭৬।

শিষ্য ইতি। আর্য্যস্য সজ্জনস্যেব ক্রমো গুরুশুশ্রূষাদিনিয়মো যস্য সঃ, পুত্রৈঃ আত্মপিতুঃ পিতা পিতৃত্বমিব আশ্রীয়ত ইতি শেষঃ। পাষণ্ডং বিকৃতবেশাদিধর্ম্মম্ ॥৭৭॥

বহু অসুর রাত্রিতে তিল ভক্ষণ করিতে আরম্ভ করিল, অনেকে তৈলাভাক্ত হইয়া শয়ন করিতে থাকিল এবং অনেক অসুর বিভীতক করঞ্জবৃক্ষের ছায়ায় ও মূলে বাস করিতে আরম্ভ করিল ॥৭৩॥

বিকৃতচিত্ত অসুরেরা করবীর পুষ্প ধারণ, পদ্মবীজ ভক্ষণ এবং করবীর পুষ্পেরই আঘ্রাণ করিতে লাগিল ॥৭৪॥

মুগ্ধ অসুরেরা কোন কালেই আর সর্ব্বদা রাজ্যভোগ করিতে পারিবে না। কারণ, তাহারা সর্ব্বদাই বিষ্ণুর বিদ্বেষ করে এবং তাঁহার স্তবের নিন্দা করিয়া থাকে ॥৭৫॥

অসুরদের প্রত্যেক গৃহে আর পূর্বের ন্যায় হোমের ধূম, বেদধ্বনি বা যজ্ঞ হয় না। ॥৭৬॥

শিষ্যেরা আর সজ্জনের নিয়ম পালন করে না, পুত্রেরা নিজের পিতার উপরে তাঁহার পিতার ন্যায় ব্যবহার করে এবং প্রায় অসুরই ব্রহ্মণ্যদেব বিষ্ণুকে পরিত্যাগ করিয়া পাষণ্ডের আচার গ্রহণ করিয়াছে ॥৭৭॥

বিপ্রকীর্ণানি ধান্যানি কাকমূষিকভোজনম্ ।
অপাবৃতং পয়োঽতিষ্ঠদুচ্ছিষ্টাস্পৃশন্ ঘৃতম্ ॥৭৯॥
কুদ্দালং দাত্রপিটকং প্রকীর্ণং কাংস্যভোজনম্ ।
দ্রব্যোপকরণং সর্বং নান্ববৈক্ষৎ কুটুম্বিনী ॥৮০॥
প্রাকারাগারবিধ্বংসান্ন স্ম তে প্রতিকুর্বতে ।
ক্ষুদ্রাঃ সংস্কারহীনাশ্চ নার্য্যো হ্যুদরপোষণাঃ ॥৮১॥
শৌচাচারপরিভ্রষ্টা নির্লজ্জা ভোগবঞ্চিতাঃ ।
উভাভ্যামেব পাণিভ্যাং শিরঃকণ্ডূয়নান্বিতাঃ ॥৮২॥

ভারতকৌমুদী

হব্যেতি। "হব্যকব্যে দৈবপৈত্ত্রে" ইত্যমরঃ। দেবস্বাদানে দেবধনগ্রহণে রুচির্যেষাং তে ব্রহ্মস্বরুচয়ো ব্রাহ্মণধনগ্রহণাভিলাষাঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৭৮॥

বিপ্রেতি। বিপ্রকীর্ণানি ইতস্ততো বিক্ষিপ্তানি। অতএব তেষাং কাকমূষিকৈর্ভোজনমভবৎ। অপাবৃতম্ অনাচ্ছাদিতম্ ॥৭৯॥

কুদ্দালমিতি। দাত্রাণাং দাত্রাদীনামস্ত্রাণাং পিটকং মঞ্জুষাম্, প্রকীর্ণম্ ইতস্ততো বিক্ষিপ্তম্, ভুজ্যতে অস্মিন্নিতি ভোজনম্। কাংস্যভোজনং কাংস্যপাত্রম্ ॥৮০॥

প্রাকারেতি। ক্ষুদ্রা নীচাশয়াঃ, সংস্কারহীনা গাত্রমার্জ্জনাদিশূন্যাঃ ॥৮১॥

শৌচেতি। অসুরা আসন্নিতি শেষঃ ॥৮২॥

বহু অসুরই হব্য, কব্য, জ্ঞান ও অধ্যয়ন বর্জ্জন করিয়াছে, দেবতার ধন ও ব্রাহ্মণের ধন লইবার ইচ্ছা করে এবং তাহাদের দেবস্থান সকল স্তব ও মাঙ্গলিক কার্য্যবিহীন হইয়া পড়িয়াছে ॥৭৮॥

তাহাদের গৃহে ধান্যাদি শস্য বিকীর্ণ থাকে এবং তাহা কাক ও মূষিকগণ ভক্ষণ করে এবং দুগ্ধ অনাবৃত থাকে, আর তাহারা উচ্ছিষ্টমুখে ঘৃত স্পর্শ করে ॥৭৯॥

কুদ্দাল, দাত্রপ্রভৃতি অস্ত্রের পিটক (পেট্‌রা), কাংস্যপাত্র এবং সমস্ত উপকরণ দ্রব্য ইতস্ততঃ বিক্ষিপ্ত থাকে; কিন্তু গৃহিণীরা সেদিকে দৃষ্টিপাত করে না ॥৮০॥

প্রাচীর ও গৃহ নষ্ট হইতেছে, কিন্তু অসুরেরা সেগুলির সংস্কার করে না এবং তাহাদের স্ত্রীলোকেরা নীচপ্রবৃত্তি হইয়া পড়িয়াছে এবং গাত্রসংস্কার করে না, অথচ নিজের উদরই পোষণ করে ॥৮১॥

ক্রমে অসুরেরা শৌচ ও আচারপরিভ্রষ্ট, নির্লজ্জ এবং ভোগবঞ্চিত হইতে লাগিল; আর তাহারা দুই হস্তদ্বারাই মস্তক কণ্ডূয়ন করিতে আরম্ভ করিল ॥৮২॥

(৮১) দ্বিতীয়ার্দ্ধাদারভ্য ত্রয়ঃ শ্লোকাঃ পি বঙ্গ বর্দ্ধ ন সন্তি।

গৃহজালাভিসংস্থানা হ্যাসংস্তত্র স্ত্রিয়ঃ পুনঃ।
শ্বশ্রূশ্বশুরয়োর্মধ্যে ভর্ত্তারং কৃতকং যথা ॥৮৩॥
প্রেক্ষয়ন্তি চ নির্লজ্জা নার্য্যঃ কুলজলক্ষণাঃ।
নাদ্রিয়ন্তে পশূন্ বদ্ধা যবসেনোদকেন চ ॥৮৪॥ (যুগ্মকম্)
বালানাং প্রেক্ষমাণানাং স্বয়ং ভক্ষ্যমভক্ষয়ন্।
তথা ভৃত্যজনং সর্ব্বমসন্তর্প্য চ দানবাঃ ॥৮৫॥
পায়সং কৃসরং মাংসমপূপানথ শষ্কুলীঃ।
অপাচয়ন্নাত্মনোঽর্থে বৃথামাংসান্যভক্ষয়ন্ ॥৮৬॥
উৎসূর্য্যশায়িনশ্চাসন্ সর্বে চাসন্ প্রগেশয়াঃ।
অবর্ত্তন্ কলহাশ্চাত্র দিবারাত্রং গৃহে গৃহে ॥৮৭॥

ভারতকৌমুদী

গৃহেতি। গৃহজালেষু গবাক্ষেষু অভিসংস্থানং পরপুরুষদর্শনায়াবস্থানং যাসাং তাঃ। কৃতকং যথা কর্ম্মকরণায় সংগৃহীতং পুরুষমিব। প্রেক্ষয়ন্তি পশ্যন্তি। কুলজস্য জনস্যেব লক্ষণং যাসাং তাঃ। যবসেন ঘাসেন ॥৮৩—৮৪॥

বালানামিতি। অত্রানাদরে ষষ্ঠী। অসংতর্প্য ভোজনেনাসন্তোষ্য ॥৮৫॥

পায়সামিতি। কৃসরং তিলবটকম্, শষ্কুলীঃ ঘৃতপক্বগোধূমচূর্ণনির্ম্মিতখাদ্যবিশেষান্। বৃথামাংসানি দেবপিতৃভ্যঃ অনিবেদিতমাংসানি ॥৮৬॥

উৎসূর্য্যেতি। উৎক্রান্তঃ সূর্য্যো যস্মিন্ তস্মিন্ সায়ংকালে শেরত ইতি তে, প্রগে প্রাতঃ শেরত ইতি তে ॥৮৭॥

---

তখন অসুরস্ত্রীগণ গবাক্ষজালের নিকটে অবস্থান করিতে লাগিল এবং সৎকুলজাত স্ত্রীলোকেরা শ্বশ্রূ ও শ্বশুরের মধ্যস্থিত ভর্ত্তাকে কর্ম্মচারী পুরুষের ন্যায় নির্লজ্জভাবে দেখিতে থাকিল; আর তাহারা পশুবন্ধন করিয়া ঘাস ও জলদ্বারা সেগুলির আদর করিত না ॥৮৩—৮৪॥

'বালকগণ দাঁড়াইয়া দেখিতেছে' এই অবস্থায় তাহাদিগকে অনাদর করিয়া এবং ভৃত্যজনকে খাদ্যদ্বারা সন্তুষ্ট না করিয়া, নিজেরা সুস্বাদু দ্রব্য ভক্ষণ করিতে থাকিল ॥৮৫॥

ক্রমে অসুরেরা কেবল নিজেদের জন্য ,পায়স, তিলের বড়ি, মাংস, পিষ্টক ও লুচি পাক করাইতে লাগিল এবং বৃথামাংস ভক্ষণ করিতে থাকিল ॥৮৬॥

অসুরেরা সন্ধ্যাকালে ও প্রাতঃকালে নিদ্রা যাইতে লাগিল এবং তাহাদের প্রত্যেক গৃহে দিবারাত্র কলহ হইতে থাকিল ॥৮৭॥

অনার্য্যাশ্চার্য্যমাসীনং পর্য্যুপাসন্ন তত্র হ।
আশ্রমস্থান্ বিধর্ম্মস্থাঃ প্রাদ্বিষন্ত পরস্পরম্।
সঙ্করাশ্চাভ্যবর্ত্তন্ত ন চ শৌচমবর্ত্তত ॥৮৮॥
যে চ বেদবিদো বিপ্রা বিস্পষ্টমনৃচশ্চ যে।
নিরন্তরবিশেষাস্তে বহুমানাবমানয়োঃ ॥৮৯॥
ভাবমাভরণং বেশং গতং স্থিতমবেক্ষিতম্।
অসেবন্ত ভুজিষ্যা বৈ দুর্জ্জনাচরিতং বিধিম্ ॥৯০॥
স্ত্রিয়ঃ পুরুষবেশেন পুংসঃ স্ত্রীবেশধারিণঃ।
ক্রীড়ারতিবিহারেষু পরাং মুদমবাপ্নুবন্ ॥৯১॥
প্রভবদ্ভিঃ পুরা দায়ানর্হেভ্যঃ প্রতিপাদিতান্।
নাভ্যবর্ত্তন্ত নাস্তিক্যাদ্বর্ত্তন্তঃ সম্ভবেষ্বপি ॥৯২॥

ভারতভাবদীপঃ / ভারতকৌমুদী

অনার্য্যা ইতি। অনার্য্যাঃ শূদ্রাদয়, আর্য্যং ব্রাহ্মণাদিম্, সঙ্করাঃ স্ত্রীণাং ব্যভিচারাৎ বর্ণসঙ্করাঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৮৮॥

য ইতি। বিস্পষ্টং সুব্যক্তম্, অনৃচো মন্ত্রহীনাঃ। নিরন্তর বিশ্বাসে অন্তরে তন্মধ্যে বিশেষ পার্থক্যং যেষাং তে ॥৮৯॥

ভাবমিতি। ভাবং পুংসেবৃত্তিবিকারম্। অসেবন্ত পুরুষাণাম্ হৃদ্ এবাকর্ষয়ন্ত, ভুজিষ্যা দাস্যঃ ॥৯০॥

স্ত্রিয় ইতি। ক্রীড়া খেলা রতিঃ কেলিঃ বিহারো বিচরণং তেষু ॥৯১॥

প্রেতি। প্রভবদ্ভিঃ স্বামিভিঃ পিত্রাদিভিঃ, অর্হেভ্যঃ প্রাপ্তুং যোগ্যেভ্যঃ পুত্রাদিভ্যঃ পুরা

উচ্চজাতি উপবিষ্ট থাকিতে নীচজাতি উপস্থিত হইয়া তাহার অভিবাদন করিতে লাগিল না, বিধর্ম্মীরা আশ্রমধর্ম্মীদের প্রতি পরস্পর বিদ্বেষ করিতে লাগিল, বর্ণসঙ্কর জন্মিতে থাকিল এবং শৌচাচার লোপ পাইতে লাগিল ॥৮৮॥

যাঁহারা বেদবিদ্ ছিলেন এবং যাঁহারা একেবারেই বেদ জানিতেন না, সেই সকল ব্রাহ্মণের সম্মান ও অপমান বিষয়ে তারতম্য উঠিয়া যাইতে লাগিল ॥৮৯॥

দাসীরা ভাব, আভরণ, বেশ, গতি, স্থিতি ও দৃষ্টিপাতবিষয়ে দুর্জ্জনের আচরণই করিতে লাগিল ॥৯০॥

স্ত্রীলোকেরা পুরুষবেশ এবং পুরুষেরা স্ত্রীবেশ ধারণ করিয়া কেলা, খেলি ও বিচরণ স্থানে যাইয়া পরম আমোদ অনুভব করিতে লাগিল ॥৯১॥

(৯০) হারমাভরণম্—বঙ্গ বঙ্গ।

মিত্রেণাভ্যর্থিতং মিত্রমথ সংশয়িতে ক্বচিৎ।
বালকোট্যগ্রমাত্রেণ স্বার্থেনাঘ্নত তদ্বসু ॥৯৩॥
পরস্বাদানরুচয়ো বিপণব্যবহারিণঃ।
অদৃশ্যন্তার্য্যবর্ণেষু শূদ্রাশ্চাপি তপোধনাঃ ॥৯৪॥
অধীয়ন্তেঽব্রতাঃ কেচিদ্বৃথাব্রতমথাপরে।
অশুশ্রূষুর্গুরোঃ শিষ্যঃ কশ্চিচ্ছিষ্যসখো গুরুঃ ॥৯৫॥
পিতা চৈব জনিত্রী চ শ্রান্তৌ বৃত্তোৎসবাবিব।
অপ্রভুত্বে স্থিতৌ বৃদ্ধাবন্নং প্রার্থয়তঃ সুতান্ ॥৯৬॥

ভারতকৌমুদী

পূর্ব্বম্, প্রতিপাদিতান দত্তান্, দায়ান্ স কমনাম্রনান্, সত্ত্বেষু যোগ্যজনেষু, বর্ত্তন্তো বর্ত্তমানা অপি ভ্রাতাদয়ঃ, নাস্তিক্যাৎ নাভ্যবজন্ত নান্বমন্যন্ অপি তু বলাদেব গৃহীতবন্তঃ ॥৯২॥

মিত্রেণেতি। ক্বচিৎ অর্থস্য ধনস্য সংশয়িতে মদীয়মস্মদীয় বেতি সংশয়ে জাতে সতি, মিত্রেণ অভ্যর্থিতং মধ্যস্থো ভবেতি প্রার্থিতং মিত্রং কর্ত্তৃ, বালকোট্যগ্রমাত্রেণ কেশাগ্রতুল্যক্ষুদ্রেণাপি স্বার্থেন, তদ্বসু ধনম্, অঘ্নত ব্যনাশয়ৎ। আর্ষোঽয়ং প্রয়োগঃ ॥৯৩॥

পরেতি। পরস্বাদানে পরধনগ্রহণে রুচির্যেষাং তে; বিপণেষু মাংসাদিবিরুদ্ধবস্তুবিক্রয়েষু ব্যবহারো এষাং সন্তীতি তে তথোক্তাশ্চাসন্। আর্য্যবর্ণেষু ব্রাহ্মণাদিষু ত্রিষু বর্ণেষু মধ্যে ॥৯৪॥

অধীয়ন্ত ইতি। অব্রতা ব্রহ্মচর্য্যাদিনিয়মহীনাঃ। বৃথা শাস্ত্রে অবিহিতানি ব্রতানি যস্মিন্ কর্ম্মণি তদ্যথা তথা। শিষ্যস্য সখা শিষ্যসখঃ সখিবৎ ব্যবহারী আসীৎ ॥৯৫॥

পিতেতি। বৃত্তঃ সঞ্জাতঃ উৎসবো যয়োস্তাবিব সাংসারিককর্ম্মকরণেন শ্রান্তৌ বভূবতুঃ ॥৯৬॥

স্বামী পূর্ব্বে যোগ্যলোকদিগকে যে সকল সম্পত্তি দিয়া গিয়াছেন, পরবর্ত্তী অধিকারীরা নাস্তিকতাবশতঃ সে দানের অনুমোদন করিতে লাগিল না ॥৯২॥

এই সম্পত্তি নিজের বা অন্যের এইরূপ কোন সংশয় উপস্থিত হইলে এবং তাহার মীমাংসার জন্য এক মিত্র অপর মিত্রকে প্রার্থনা করিলে, সেই প্রার্থিত মিত্র কেশাগ্র-তুল্য ক্ষুদ্র স্বার্থের জন্যও তাহার সে সম্পত্তি নষ্ট করিয়া দিতে লাগিল ॥৯৩॥

বহু লোক পরস্ব হরণের ইচ্ছা করিতে লাগিল, অনেকে কুৎসিত বাণিজ্য করিতে আরম্ভ করিল এবং ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্যগণের মধ্যে শূদ্রদিগকে তপস্যা করিতে দেখা যাইতে থাকিল ॥৯৪॥

অনেকে ব্রহ্মচর্য্যাদিব্রতশূন্য হইয়া বেদ অধ্যয়ন করিতে লাগিল, কেহ কেহ অশাস্ত্রীয় ব্রত অবলম্বন করিয়া বেদপাঠে প্রবৃত্ত হইতে থাকিল, শিষ্যেরা গুরুশুশ্রূষা পরিত্যাগ করিতে আরম্ভ করিল এবং কোন কোন গুরু শিষ্যের সখা হইতে লাগিলেন ॥৯৫॥

(৯৩) দ্রব্যমর্থী সংশ্রয়তে ক্বচিৎ—নি।

